সুকুমারতরামেনাং মহার্হশয়নোচিতাম্।
শয়ানাং পশ্যতাদ্যেহ পৃথিব্যামতথোচিতাম্ ॥২৭॥ (বিশেষকম্)
ধর্ম্মাদিন্দ্রাচ্চ বাতাচ্চ সুষুবে যা সুতানিমান্।
সেয়ং ভূমৌ পরিশ্রান্তা শেতে প্রাসাদশায়িনী ॥২৮॥
কিন্নু দুঃখতরং শক্যং ময়া দ্রষ্টুমতঃ পরম্।
যোঽহমদ্য নরব্যাঘ্রান্ সুপ্তান্ পশ্যামি ভূতলে ॥২৯॥
ত্রিষু লোকেষু যো রাজ্যং ধর্ম্মনিত্যোঽর্হতে নৃপঃ।
সোঽয়ং ভূমৌ পরিশ্রান্তঃ শেতে প্রাকৃতবৎ কথম্ ॥৩০॥
অয়ং নীলাম্বুদশ্যামো নরেষ্বপ্রতিমোঽর্জ্জুনঃ।
শেতে প্রাকৃতবদ্ভূমৌ ততো দুঃখতরং নু কিম্ ॥৩১॥

ভারতকৌমুদী

স্নুষাং পুত্রবধূম্। পুণ্ডরীকোদরস্য পদ্মকোষস্যেব প্রভা কান্তির্যস্যাস্তাং বিশুদ্ধগৌরবর্ণামিত্যর্থঃ। মহার্হশয়নোচিতাং মহামূল্যশয্যাযোগ্যাম্। পশ্যতা ময়া সন্তপ্যত ইতি শেষঃ ॥২৫—২৭॥

ধর্ম্মাদিতি। প্রাসাদশায়িনী প্রাসাদশয়নযোগ্যা ॥২৮॥

কিন্নিতি। নরব্যাঘ্রানিমান্ পাণ্ডবান্ ॥২৯॥

ত্রিষিতি। স যুধিষ্ঠিরঃ। প্রাকৃতবৎ নীচজনবৎ কথমিতি বিষাদসূচকমব্যয়ম্ ॥৩০॥

অয়মিতি। অপ্রতিমো নিরুপমঃ, শৌর্য্যধর্ম্মাদাবিতি ভাবঃ ॥৩১॥

কোষের ন্যায় গৌরবর্ণা, অত্যন্ত কোমলাঙ্গী এবং মহামূল্য শয্যায় শয়ন করিবার যোগ্যা এই কুন্তীদেবী আজ এই বনমধ্যে ভূতলে শয়ন করিয়া রহিয়াছেন; অথ চ ইনি এইরূপ শয়ন করিবার যোগ্যা নহেন; ইঁহাকে এইরূপ দেখিয়া আমার হৃদয় বিদীর্ণ হইতেছে ॥২৫—২৭॥

হায়! যিনি ধর্ম্ম, বায়ু ও ইন্দ্র হইতে এই পুত্র তিনটী প্রসব করিয়াছেন; অট্টালিকায় শয়নযোগ্যা সেই কুন্তীদেবী পরিশ্রান্ত হইয়া এই মৃত্তিকায় শয়ন করিয়া রহিয়াছেন ॥২৮॥

আমি ইহা অপেক্ষা অধিক দুঃখের বিষয় আর কি দেখিতে পারি, যে আমি আজ নরশ্রেষ্ঠ পাণ্ডবগণকে ভূতলে শয়িত দেখিতেছি ॥২৯॥

সর্ব্বদা ধর্ম্মপরায়ণ যে যুধিষ্ঠির ত্রিভুবনের রাজত্ব করিবার যোগ্য, হায়! তিনি এই পরিশ্রান্ত হইয়া সাধারণ লোকের ন্যায় ভূতলে শয়ন করিয়া রহিয়াছেন ॥৩০॥

শৌর্য্য-বীর্য্যপ্রভৃতি গুণে মনুষ্যমধ্যে যাহার তুলনা নাই, সেই নীলমেঘতুল্য শ্যামবর্ণ অর্জ্জুন সাধারণ লোকের ন্যায় এই ভূতলে শয়ন করিয়া রহিয়াছে; ইহা অপেক্ষা অধিক দুঃখের বিষয় কি হইতে পারে ॥৩১॥

অশ্বিনাবিব দেবানাং যাবিমৌ রূপসম্পদা।
তৌ প্রাকৃতবদদ্যেমৌ প্রসুপ্তৌ ধরণীতলে ॥৩২॥
জ্ঞাতয়ো যস্য নৈব স্যুর্বিষমাঃ কুলপাংসনাঃ।
স জীবেত সুখং লোকে গ্রামদ্রুম ইবৈকজঃ ॥৩৩॥
একো বৃক্ষো হি যো গ্রামে ভবেৎ পর্ণফলান্বিতঃ।
চৈত্যো ভবতি নির্জ্ঞাতিরধ্বনীনৈশ্চ পূজিতঃ ॥৩৪॥
যেষাঞ্চ বহবঃ শূরা জ্ঞাতয়ো ধর্ম্মমাশ্রিতাঃ।
তে জীবন্তি সুখং লোকে ভবন্তি চ নিরাময়াঃ ॥৩৫॥
বলবন্তঃ সমৃদ্ধার্থা মিত্রবান্ধবনন্দনাঃ।
জীবন্ত্যন্যোন্যমাশ্রিত্য দ্রুমাঃ কাননজা ইব ॥৩৬॥

ভারতকৌমুদী

অশ্বিনাবিতি। দেবানাং মধ্যে অশ্বিনৌ অশ্বিনীকুমারাবিব। ইমৌ নকুলসহদেবৌ ॥৩২॥
জ্ঞাতয় ইতি। বিষমাঃ খলাঃ, কুলপাংসনাঃ কুলাঙ্গারাঃ। এক এব জাত ইত্যেকজঃ ॥৩৩॥
নম্বেকজবৃক্ষস্য কথং সুখজীবিত্বমিত্যাহ এক ইতি। চৈত্যো দেববৃক্ষঃ। নির্জ্ঞাতি-বৃক্ষান্তরসম্পর্কশূন্যঃ। অধ্বনীনৈঃ পথিকৈঃ, পূজিত আদৃতঃ, তন্মাত্রাশ্রয়ত্বাৎ ॥৩৪॥
যেষামিতি। নিরাময়া নিরাপদঃ, ধার্ম্মিকজ্ঞাতিভ্য উপদ্রবাসম্ভবাদিতি ভাবঃ ॥৩৫॥
বলেতি। সমৃদ্ধার্থা বহুলীভূতধনাঃ, মিত্রাণাং বান্ধবানাঞ্চ নন্দনা আনন্দকরাঃ ॥৩৬॥

ভারতভাবদীপঃ

সুমন্দভাক্ মন্দভাগ্যঃ ॥২৩—৩২॥ একজঃ এক এব জাতোঽসহায়ঃ ॥৩৩—৩৫॥ বান্ধ-

দেবগণের মধ্যে অশ্বিনীকুমারদ্বয়ের ন্যায় যাহারা সৌন্দর্য্যের গুণে সকলের লোভনীয়, সেই নকুল-সহদেব আজ সাধারণ লোকের ন্যায় এই ভূতলে শয়ন করিয়া রহিয়াছে ॥৩২॥

যাহার খলস্বভাব ও কুলদূষক জ্ঞাতি না থাকে, সে লোক জগতে একটীমাত্র (অন্য বৃক্ষের সম্পর্কশূন্য) গ্রাম্য বৃক্ষের ন্যায় সুখে জীবন যাপন করে ॥৩৩॥

গ্রামের মধ্যে পত্র ও ফলযুক্ত যে একটীমাত্র বৃক্ষ থাকে, অন্য বৃক্ষের সংস্রব-শূন্য সেই বৃক্ষটী দেববৃক্ষ বলিয়া গণ্য হয় এবং পথিকেরাও তাহার আদর করে ॥৩৪॥

আর, যাহাদের জ্ঞাতিরা বীর এবং বহুতর হইয়াও ধার্ম্মিক হয়, তাহারাও জগতে নিরুপদ্রব হয় এবং সুখে জীবন যাপন করে ॥৩৫॥

কেন না, ধনী, বলবান্ এবং মিত্র ও বন্ধুবর্গের আনন্দজনক সেই সকল

(৩৩)···গ্রামে দ্রুম ইবৈকজঃ। (৩৪)···অর্চ্চনীয়ঃ সুপূজিতঃ।

বয়স্তু ধৃতরাষ্ট্রেণ দুষ্পুত্রেণ দুরাত্মনা।
রাজ্যলুব্ধেন মূর্খেণ দুর্মন্ত্রিসহিতেন বৈ ॥৩৭॥
দুষ্টেনাধর্ম্মশীলেন স্বার্থনিষ্ঠৈকবুদ্ধিনা।
বিবাসিতা ন দগ্ধাশ্চ কথঞ্চিদ্দৈবসংশ্রয়াৎ ॥৩৮॥ (যুগ্মকম্)
তস্মান্মুক্তা বয়ং দাহাদিমং বৃক্ষমুপাশ্রিতাঃ।
কাং দিশং প্রতিপৎস্যামঃ প্রাপ্তাঃ ক্লেশমনুত্তমম্ ॥৩৯॥
সকামো ভব দুর্বুদ্ধে! ধার্ত্তরাষ্ট্রাল্পদর্শন!।
নূনং দেবাঃ প্রসন্নাস্তে নানুজ্ঞাং মে যুধিষ্ঠিরঃ ॥৪০॥
প্রয়চ্ছতি বধে তুভ্যং তেন জীবসি দুর্ম্মতে!।
ন ত্বদ্য ত্বাং সহামাত্যং সকর্ণানুজসৌবলম্ ॥৪১॥
গত্বা ক্রোধসমাবিষ্টঃ প্রেষয়িষ্যে যমক্ষয়ম্।
কিন্নু শক্যং ময়া কর্ত্তুং যত্তে ন ক্রুধ্যতে নৃপঃ ॥৪২॥
ধর্ম্মাত্মা পাণ্ডবশ্রেষ্ঠঃ পাপাচার! যুধিষ্ঠিরঃ।
এবমুক্ত্বা মহাবাহুঃ ক্রোধসন্দীপ্তমানসঃ ॥৪৩॥

ভারতকৌমুদী

বয়মিতি। স্বার্থনিষ্ঠা একা একমাত্রবিষয়গামিনী চ বুদ্ধির্যস্য তেন ॥৩৭—৩৮॥

তস্মাদিতি। প্রতিপৎস্যামো গমিষ্যামঃ। অনুত্তমমত্যন্তম্ ॥৩৯॥

সকাম ইতি। হে ধার্ত্তরাষ্ট্র! দুর্যোধন! অল্পদর্শন! অল্পজ্ঞান!। তুভ্যং তব। ন তু ন চেৎ। কর্ণো রাধেয়ঃ অনুজা দুঃশাসনাদয়ঃ সৌবলঃ শকুনিশ্চেতি তৈঃ সহেতি তম্।

জ্ঞাতি বন্ধু বৃক্ষের ন্যায় পরস্পর পরস্পরকে আশ্রয় করিয়া জীবন যাপন করে ॥৩৬॥

কিন্তু দুষ্টপুত্রবেষ্টিত, দুরাত্মা, রাজ্যলোভী, মূর্খ, দুষ্ট-মন্ত্রি-সমন্বিত, খলপ্রকৃতি, পাপিষ্ঠ, স্বার্থপরায়ণ এবং একগোঁয়েবুদ্ধি ধৃতরাষ্ট্র বেটা আমাদিগকে নির্ব্বাসন করিয়া দগ্ধ করিবার চেষ্টা করিয়াছিল; কিন্তু একটু দৈবের অবলম্বনে আমরা দগ্ধ হই নাই ॥৩৭—৩৮॥

আমরা সেই দাহভয় হইতে মুক্ত হইয়া আসিয়া, এই বৃক্ষ আশ্রয় করিয়াছি, এখন কোন্ দিক্ যাই, এখানে ত অত্যন্ত কষ্ট পাইতেছি ॥৩৯॥

হে দুর্বুদ্ধি! অল্পজ্ঞ! দুর্য্যোধন! তোর অভিলাষ এখন পূর্ণ হউক। নিশ্চয়ই দেবতারা তোর প্রতি প্রসন্ন আছেন; সেই জন্যই যুধিষ্ঠির তোকে বধ

(৩৭) দ্বিতীয়ার্দ্ধং কুত্রচিন্নাস্তি। (৩৮)… ন দগ্ধাশ্চ ক্ষত্তুর্বুদ্ধিপরাক্রমাৎ।
(৪১) নত্বদ্য সসুতামাত্যম্…।

করং করেণ নিষ্পিষ্য নিশ্বসন্ দীর্ঘমাতুরঃ।
পুনর্দীনমনা ভূত্বা শান্তার্চ্চিরিব পাবকঃ ॥৪৪॥
ভ্রাতৄন্ মহীতলে সুপ্তানবৈক্ষত বৃকোদরঃ।
বিশ্বস্তানিব সংবিষ্টান্ পৃথগ্জনসমানিব ॥৪৫॥ (কুলকম্)
নাতিদূরেণ নগরং বনাদস্মাদ্ধি লক্ষয়ে।
জাগর্ত্তব্যে স্বপন্তীমে হন্ত জাগর্ম্ম্যহং স্বয়ম্ ॥৪৬॥
পাস্যন্তীমে জলং পশ্চাৎ প্রতিবুদ্ধা জিতক্লমাঃ।
ইতি ভীমো ব্যবস্যৈব জজাগার স্বয়ং তদা ॥৪৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্বণি জতুগৃহে ভীমজলাহরণং নাম পঞ্চচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

যমক্ষয়ং যমালয়ম্। হে পাপাচারেতি দুর্য্যোধনসম্বোধনম্। ক্রোধেন সন্দীপ্তমুত্তেজিতং মানসং মনো যস্য সঃ। আতুরো দুঃখার্ত্তঃ। শান্তার্চ্চির্নিবৃত্তজ্বালঃ। সংবিষ্টান্ নিদ্রিতান্, পৃথগ্জনসমান্ নীচলোকতুল্যান্। ইব সম্ভাবনায়াম্ ॥৪০—৪৫॥

ভারতভাবদীপঃ

বানাং নন্দনাঃ সুখদাঃ ॥৩৬—৪০॥ ভুভাং ব ॥৪১—৪৫॥ লক্ষয়ে যামিকানামাক্রোশাদিনা। ॥৪৬—৪৭॥
ইতি আদিপর্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪৫॥

---

করিবার জন্য আমাকে অনুমতি দিতেছেন না; তাহাতেই তুই বাঁচিয়া রহিতেছিস্। না হইলে, আমি আজই ক্রুদ্ধ হইয়া যাইয়া মন্ত্রিগণ, কর্ণ, কনিষ্ঠভ্রাতৃগণ ও শকুনির সহিত তোকে যমালয়ে পাঠাইতাম। কিন্তু পাপিষ্ঠ! তোর প্রতি ধর্ম্মাত্মা যুধিষ্ঠিরই যখন ক্রুদ্ধ হইতেছেন না, তখন আমি কি করিতে পারি?। এইরূপ বলিয়া মহাবাহু ভীমসেন ক্রোধে উত্তেজিত হইয়া, হস্তে হস্ত নিষ্পেষণ করিয়া, দুঃখে দীর্ঘ নিশ্বাস ত্যাগ করিলেন, আবার শিখা নিবৃত্তি পাইলে অগ্নির ন্যায় শান্ত হইয়া, সাধারণ ব্যক্তিদের ন্যায় আশ্বস্ত হইয়াই যেন ভূতলে নিদ্রিত ভ্রাতাদের প্রতি দৃষ্টিপাত করিতে লাগিলেন (এবং মনে মনে বলিতে থাকিলেন—) ॥৪০—৪৫॥

এই বন হইতে অনতিদূরে একটা নগর দেখিতেছি। সে যাহা হউক, আমি জাগিয়া থাকিব বলিয়াই ইঁহারা নিরুদ্বেগে নিদ্রা যাইতেছেন; ভাল, আমিই জাগিয়া থাকি ॥৪৬॥

---

(৪৪)…নিঃশ্বসন্ দীনমানসঃ…। * '…একোনপঞ্চাশদধিকঃ…' 'একপঞ্চাশদধিকঃ…' '…ত্রিষষ্ট্যধিকঃ…' ইতি পাঠভেদাঃ।

( ৯। হিড়িম্ববধপর্ব। )

# ষট্‌চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ

———:*:———

বৈশম্পায়ন উবাচ।

তত্র তেষু শয়ানেষু হিড়িম্বো নাম রাক্ষসঃ।
অবিদূরে বনাত্তস্মাচ্ছালবৃক্ষং সমাশ্রিতঃ ॥১॥
ক্রূরো মানুষমাংসাদো মহাবীর্য্যপরাক্রমঃ।
প্রাবৃড়্‌জলধরশ্যামঃ পিঙ্গাক্ষো দারুণাকৃতিঃ ॥২॥
দংষ্ট্রাকরালবদনঃ পিশিতেপ্সুঃ ক্ষুধার্দ্দিতঃ।
লম্বস্ফিগ্‌লম্বজঠরো রক্তশ্মশ্রুশিরোরুহঃ ॥৩॥
মহাবৃক্ষগলস্কন্ধঃ শঙ্কুকর্ণো বিভীষণঃ।
যদৃচ্ছয়া তানপশ্যৎ পাণ্ডুপুত্রান্ মহারথান্ ॥৪॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

পান্থস্তীতি। প্রতিবুদ্ধা জাগরিতাঃ। ব্যবস্য মনসা নির্দ্ধার্য্য ॥৪৭॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি জতুগৃহে পঞ্চচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

তত্রেতি। অবিদূরে অনতিদূরে। সমাশ্রিত আসীৎ ॥১॥

হিড়িম্বমেব বর্ণয়তি ক্রূর ইতি। ক্রূরো হিংস্রঃ, মানুষমাংসমত্তি ভক্ষয়তীতি মানুষ-মাংসাদঃ। দংষ্ট্রাভির্দন্তৈঃ করালং ভয়ঙ্করং বদনং যস্য সঃ। পিশিতেপ্সুর্মাংসভোজনেচ্ছুঃ। লম্বস্ফিগ্‌ দীর্ঘোরুমূলঃ। মহাবৃক্ষ ইব গলস্কন্ধৌ যস্য সঃ। যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া ॥২—৪॥

পরে, ইঁহারা জাগিয়া জল পান করিবেন এবং শ্রান্তি দূর করিবেন'। ভীম মনে মনে এইরূপ স্থির করিয়া তখন নিজে জাগিয়া রহিলেন ॥৪৭॥

——:⊙:——

বৈশম্পায়ন বলিলেন—কুন্তী ও যুধিষ্ঠিরপ্রভৃতি যখন নিদ্রা যাইতেছিলেন, তখন সেই বনে অনতিদূরে 'হিড়িম্ব' নামে একটা রাক্ষস একটা শাল বৃক্ষের উপরে ছিল ॥১॥

সে হিংস্রস্বভাব, মানুষমাংসভোজী, অত্যন্ত বল ও পরাক্রমশালী, বর্ষা-কালের মেঘের ন্যায় শ্যামবর্ণ, পিঙ্গলনয়ন, ক্ষুধার্ত্ত, মাংসার্থী এবং ভীষণাকৃতি ছিল; তাহার মুখ খানা দন্তসমূহে ভয়ঙ্কর ছিল, পিছনের অংশ ও উদর লম্বা ছিল, চুল ও দাঁড়িগুলি রক্তবর্ণ ছিল, গলদেশ ও স্কন্ধদেশ বিশাল বৃক্ষের ন্যায়

বিরূপরূপঃ পিঙ্গাক্ষঃ করালো ঘোরদর্শনঃ।
পিশিতেপ্সুঃ ক্ষুধার্ত্তশ্চ তানপশ্যদ্‌যদৃচ্ছয়া ॥৫॥
ঊর্দ্ধাঙ্গুলিঃ স কণ্ডূয়ন্ ধুন্বন্ রূক্ষান্ শিরোরুহান্।
জৃম্ভমাণো মহাবক্ত্রঃ পুনঃ পুনরবেক্ষ্য চ ॥৬॥
হৃষ্টো মানুষমাংসস্য মহাকায়ো মহাবলঃ।
আঘ্রায় মানুষং গন্ধং ভগিনীমিদমব্রবীৎ ॥৭॥ (যুগ্মকম্)
উপপন্নং চিরস্যাদ্য ভক্ষ্যং মম মনঃপ্রিয়ম্।
জিঘ্রতঃ প্রস্রুতা স্নেহাজ্জিহ্বা পর্য্যেতি মে মুখাৎ ॥৮॥

---

ভারতকৌমুদী

উক্তপ্রায়মেবার্থং পুনরাহ বিরূপেতি। বিরূপরূপো বিকৃতাকৃতিঃ ॥৫॥

ঊর্দ্ধেতি। ঊর্দ্ধাঙ্গুলিঃ কণ্ডূয়নার্থমেব উন্নমিতাঙ্গুলিঃ। ধুন্বন্ কণ্ডূয়নেনৈব মস্তকং কম্পয়ন্। শিরোরুহান্ কেশান্। জৃম্ভমাণো মুখং ব্যাদদানঃ। মানুষমাংসস্য দর্শনাদেব হৃষ্টঃ ॥৬—৭॥

উপেতি। উপপন্নমুপস্থিতম্। জিঘ্রতো মানুষগন্ধম্। প্রস্রুতা জলক্ষারিণী। পর্য্যেতি নির্গচ্ছতি ॥৮॥

ভারতভাবদীপঃ

তত্রেতি ॥১—২॥ পিশিতেপ্সঃ মাংসার্থী। স্ফীক্ জঙ্ঘামূলম্ ॥৩—৭॥ পর্য্যেতি মানুষ-

---

উচ্চ ছিল এবং কর্ণযুগল পেরেকের ন্যায় ক্রমিক সরু ছিল। সেই ভীষণাকৃতি রাক্ষস ঈশ্বরের ইচ্ছায় সেই মহারথ পাণ্ডবগণকে দেখিতে পাইল ॥২—৪॥

বিকৃতাকৃতি, পিঙ্গলনেত্র, মাংসার্থী ও ক্ষুধার্ত্ত সেই ভয়ঙ্কর রাক্ষস ঈশ্বরেচ্ছা-বশতই তাঁহাদিগকে দেখিয়াছিল ॥৫॥

তখন সেই বিশালদেহ, অত্যন্ত বলবান্ ও ভীষণবদন রাক্ষস মানুষের গন্ধ পাইয়া, তাহার মাংস ভক্ষণ করার সম্ভব হওয়ায় আনন্দিত হইয়া, হাত দু'খানা উঁচু করিয়া, রূক্ষ চুলগুলিকে চুলকাইতে থাকিয়া, মাথা কাঁপাইয়া বার বার পাণ্ডবগণকে দেখিয়া, এবং হাঁ করিয়া, ভগিনী হিড়িম্বাকে এই কথা বলিল ॥৬—৭॥

'বহুকালের পর আজ আমার মনের প্রীতিজনক খাদ্য উপস্থিত হইয়াছে; মানুষের গন্ধ পাওয়ায় তাহার লোভে আমার জিহ্বা হইতে জল পড়িতেছে এবং সে জিহ্বা মুখ হইতে বাহির হইতেছে ॥৮॥

---

(৮) উপপন্নশ্চিরস্যাদ্য ভক্ষ্যোঽয়ং মম সুপ্রিয়ঃ। স্নেহস্রবান্ প্রস্রবতি জিহ্বা পর্য্যেতি মে সৃক্কম্।

অষ্টৌ দংষ্ট্রাঃ সুতীক্ষ্ণাগ্রাশ্চিরস্যাপাতদুঃসহাঃ।
দেহেষু মজ্জয়িষ্যামি স্নিগ্ধেষু পিশিতেষু চ ॥৯॥
আক্রম্য মানুষং কণ্ঠমাচ্ছিদ্য ধমনীমপি।
উষ্ণং নবং প্রপাস্যামি ফেনিলং রুধিরং বহু ॥১০॥
গচ্ছ জানীহি কে ত্বেতে শেরতে বনমাশ্রিতাঃ।
মানুষ্যো বলবান্ গন্ধো ঘ্রাণং তর্পয়তীব মে ॥১১॥
হত্বৈতান্ মানুষান্ সর্বানানয়স্ব মমান্তিকম্।
অস্মদ্বিষয়সুপ্তেভ্যো নৈতেভ্যো ভয়মস্তি তে ॥১২॥
এষামুৎকৃত্য মাংসানি মানুষাণাং যথেষ্টতঃ।
ভক্ষয়িষ্যাব সহিতৌ কুরু তূর্ণং বচো মম ॥১৩॥
ভক্ষয়িত্বা চ মাংসানি মানুষাণাং প্রকামতঃ।
নৃত্যাবঃ সহিতাবাবাং দত্তালাবনেকশঃ ॥১৪॥

ভারতকৌমুদী

অষ্টাবিতি। চিরস্য বহুকালাৎ পরম্। আপাতে প্রথমপাতসময়ে দুঃসহাঃ ॥৯॥
আক্রম্যেতি। ধমনীং শিরাম্। ফেনিলং ফেনযুক্তম্। বহু প্রচুরম্ ॥১০॥
গচ্ছেতি। মানুষ্যো মনুষ্যসম্বন্ধী। ঘ্রাণং নাসিকাম্ ॥১১॥
হত্বেতি। অস্মাকমেব বিষয়ে দেশে অস্মিন্ বনে সুপ্তেভ্যঃ ॥১২॥
এষামিতি। উৎকৃত্য নখৈশ্ছিত্ত্বা। সহিতৌ মিলিতৌ সন্তাবাবাম্ ॥১৩॥

প্রথম স্পর্শের সময়ে দুঃসহ, অত্যন্ত তীক্ষ্ণাগ্র আটটা দাঁতকে আজ বহুকালের পর মানুষের শরীরে এবং তাহার স্নিগ্ধ মাংসের ভিতরে প্রবেশ করাইব ॥৯॥

মানুষের কণ্ঠ আক্রমণপূর্ব্বক তাহার শিরা ছেদন করিয়া, আজ উষ্ণ, নূতন এবং ফেনযুক্ত প্রচুর রক্ত পান করিব ॥১০॥

হিড়িম্বা! তুই যা, যাইয়া জান যে, উহারা কে এই বনের ভিতরে শয়ন করিয়া রহিয়াছে। এই প্রবল মানুষের গন্ধ আমার নাসিকার অত্যন্ত তৃপ্তি জন্মাইতেছে ॥১১॥

তুই এই সব কয়টী মানুষকে মেরে আমার কাছে নিয়ে আয়। এরা আমাদের জায়গায়ই শুয়ে রয়েছে; সুতরাং তোর কোন ভয় নেই ॥১২॥

আজ তুই আর আমি মিলিত হইয়া ইচ্ছা অনুসারে এই মানুষ কয়টীর মাংস কাটিয়া খাইব; সুতরাং তুই সত্বর আমার আদেশ পালন কর্ ॥১৩॥

(১১)··কে ত্বেতে···।

এবমুক্তা হিড়িম্বা তু হিড়িম্বেন তদা বনে।
ভ্রাতুর্ব্বচনমাজ্ঞায় ত্বরমাণেব রাক্ষসী ॥১৫॥
আপ্লুত্যাপ্লুত্য চ তরূনগচ্ছৎ পাণ্ডবান্ প্রতি।
জগাম তত্র যত্র স্ম শেরতে পাণ্ডবা বনে ॥১৬॥ (যুগ্মকম্)
দদর্শ তত্র সা গত্বা পাণ্ডবান্ পৃথয়া সহ।
শয়ানান্ ভীমসেনঞ্চ জাগ্রতং ত্বপরাজিতম্ ॥১৭॥
দৃষ্ট্বৈব ভীমসেনং সা শালপোতমিবোদ্গতম্।
রাক্ষসী কাময়ামাস রূপেণাপ্রতিমং ভুবি ॥১৮॥
অয়ং শ্যামো মহাবাহুঃ সিংহস্কন্ধো মহাদ্যুতিঃ।
কম্বুগ্রীবঃ পুষ্করাক্ষো ভর্ত্তা যুক্তো ভবেন্মম ॥১৯॥

ভারতকৌমুদী

ভক্ষয়িষ্যেতি। প্রকামতঃ পর্য্যাপ্তভোজনেন। সহিতৌ মিলিতৌ। অনেকশো বহুবারান্ ॥১৪॥

এবমিতি। আজ্ঞায় অঙ্গীকৃত্য। আপ্লুত্যাপ্লুত্য উৎপ্লুত্যোৎপ্লুত্য ॥১৫—১৬॥

দদর্শেতি। পৃথয়া কুন্ত্যা। অপরাজিতং বলিষ্ঠকায়ত্বাদনিদ্রাদিতি ভাবঃ ॥১৭॥

দৃষ্টেতি। শালস্য তদাখ্যস্য বৃক্ষস্য পোতং শাবকমিব, উদ্গতমুন্নতম্ ॥১৮॥

অয়মিতি। শ্যামঃ প্রয়াগবট ইব দীর্ঘঃ স্থূলশ্চ, "শ্যামো বটে প্রয়াগস্য" ইত্যাদি মেদিনী। ন পুনঃ শ্যামবর্ণঃ, গৌরবর্ণস্য বক্ষ্যমাণত্বাৎ। পুষ্করে পদ্মে ইব অক্ষিণী যস্য সঃ ॥১৯॥

ভারতভাবদীপঃ

মাংসস্য লাভং সূচয়ন্তী চলতীব ॥৮—৯॥ ধমনীং নাড়ীম্ ॥১০—১৭॥ শালপোতমিব শালা-

তুই আর আমি মিলিয়া, প্রচুর পরিমাণে মানুষের মাংস খাইয়া, হাতে তাল দিয়া দিয়া বহুতর নৃত্য করিব ॥১৪॥

তখন বনের ভিতরে হিড়িম্ব রাক্ষস এইরূপ বলিলে, হিড়িম্বা রাক্ষসী, ভ্রাতার কথা স্বীকার করিয়া, সত্বর গাছের উপর দিয়া লাফাইয়া লাফাইয়া পাণ্ডবগণের নিকট যাইতে লাগিল, ক্রমে তাঁহারা যেখানে শয়ন করিয়াছিলেন, সেই খানে যাইয়া উপস্থিত হইল ॥১৫—১৬॥

হিড়িম্বা সেখানে যাইয়া দেখিল—কুন্তীর সহিত পাণ্ডবগণ ঘুমাইতেছেন, আর বলিষ্ঠদেহ ভীম জাগিয়া রহিয়াছেন ॥১৭॥

তখন তরুণ শালবৃক্ষের ন্যায় উন্নত এবং জগতে অতুলনীয় সুন্দর ভীমসেনকে দেখিয়াই হিড়িম্বা কামাতুর হইয়া পড়িল এবং ভাবিল—॥১৮॥

এই পুরুষটীর আকৃতি প্রয়াগের বটবৃক্ষের ন্যায় দীর্ঘ ও স্থূল, সিংহের ন্যায় স্কন্ধ, কান্তি উজ্জ্বল, শঙ্খের ন্যায় গ্রীবা এবং পদ্মের ন্যায় নয়ন, সুতরাং এই বলিষ্ঠ পুরুষই আমার উপযুক্ত পতি হইবেন ॥১৯॥

নাহং ভ্রাতুর্ব্বচো জাতু কুর্য্যাং ক্রূরোপসংহিতম্ ।
পতিস্নেহোঽতিবলবান্ তথা ন ভ্রাতৃসৌহৃদম্ ॥২০॥
মুহূর্ত্তমেব তৃপ্তিশ্চ ভবেদ্‌ভ্রাতুর্মমৈব চ ।
হতৈরেতৈরহত্বা তু মোদিষ্যে শাশ্বতীঃ সমাঃ ॥২১॥
সা কামরূপিণী রূপং কৃত্বা মানুষমুত্তমম্ ।
উপতস্থে মহাবাহুং ভীমসেনং শনৈঃ শনৈঃ ॥২২॥
বিলজ্জমানেব নতা দিব্যাভরণভূষিতা ।
স্মিতপূর্বমিদং বাক্যং ভীমসেনমথাব্রবীৎ ॥২৩॥
কুতস্ত্বমসি সম্প্রাপ্তঃ কশ্চাসি পুরুষর্ষভ ! ।
ক ইমে শেরতে চেহ পুরুষা দেবরূপিণঃ ॥২৪॥
কেয়ং বৈ বৃহতী শ্যামা সুকুমারী তবানঘ ! ।
শেতে বনমিদং প্রাপ্য বিশ্বস্তা স্বগৃহে যথা ॥২৫॥

ভারতকৌমুদী

নেতি। ক্রূরোপসংহিতং হিংস্রস্বভাবপ্রযুক্তম্, বচো হত্যাদেশবাক্যম্ ॥২০॥
মুহূর্ত্তমিতি। শাশ্বতীঃ সমা অনেকান্ বৎসরান্ ॥২১॥
সেতি। কামরূপিণী ইচ্ছানুসারেণ রূপধারণক্ষমা। উপতস্থে উপজগাম ॥২২॥
বিলজ্জমানেতি। নতা অবনতপূর্ব্বকায়া ॥২৩॥
কুত ইতি। সম্প্রাপ্ত আগতঃ। শেরতে স্বপন্তি ॥২৪॥

ভারতভাবদীপঃ

ক্ষুরমিব ॥১৮॥ শ্যামস্তরুণঃ, অগ্রে নবহেমাভমিতি বক্ষ্যমাণত্বাৎ ॥১৯॥ ক্রূরোপসংহিতং

অতএব ভ্রাতার হিংস্রস্বভাবপ্রযুক্ত আদেশবাক্য আমি কখনও পালন করিব না। কারণ, পতিস্নেহ যত প্রবল, ভ্রাতার সৌহার্দ্দ তত প্রবল নহে ॥২০॥

ইহাদিগকে বধ করিয়া ভক্ষণ করিলে, আমার ও ভ্রাতার একটু কালমাত্র তৃপ্তি হইবে। সুতরাং বধ না করিয়া আমি অনেক কাল আমোদ করিব ॥২১॥

এইরূপ ভাবিয়া কামরূপিণী হিড়িম্বা উত্তম মানুষীরূপ ধারণ করিয়া ধীরে ধীরে মহাবাহু ভীমসেনের নিকট উপস্থিত হইল ॥২২॥

তৎপরে, দিব্য অলঙ্কারে অলঙ্কৃত হিড়িম্বা লজ্জাবশতই যেন অবনত হইয়া, ঈষৎ হাস্য করিয়া, ভীমসেনকে এই কথা বলিল—॥২৩॥

হে পুরুষশ্রেষ্ঠ! আপনি কে? কোথা হইতেই বা আসিয়াছেন? দেবতার ন্যায় রূপবান্ এই পুরুষ কয়টীই বা কাঁহারা এখানে শয়ন করিয়া রহিয়াছেন? ॥২৪॥

নেদং জানাতি গহনং বনং রাক্ষসসেবিতম্।
বসতি হ্যত্র পাপাত্মা হিড়িম্বো নাম রাক্ষসঃ ॥২৬॥
তেনাহং প্রেষিতা ভ্রাত্রা দুষ্টভাবেন রক্ষসা।
বিভক্ষয়িষ্যতা মাংসং যুষ্মাকমমরোপমাঃ! ॥২৭॥
সাহং ত্বামভিসম্প্রেক্ষ্য দেবগর্ভসমপ্রভম্।
নান্যং ভর্ত্তারমিচ্ছামি সত্যমেতদ্‌ব্রবীমি তে ॥২৮॥
এতদ্বিজ্ঞায় ধর্ম্মজ্ঞ! যুক্তং ময়ি সমাচর।
কামোপহতচিত্তাঙ্গীং ভজমানাং ভজস্ব মাম্ ॥২৯॥
ত্রাস্যামি ত্বাং মহাবাহো! রাক্ষসাৎ পুরুষাদকাৎ।
বৎস্যাবো গিরিদুর্গেষু ভর্ত্তা ভব মমানঘ! ॥৩০॥

ভারতকৌমুদী

কেতি। বৃহতী মহতী, "শীতে সুখোষ্ণসর্ব্বাঙ্গী গ্রীষ্মে চ সুখশীতলা। তপ্তকাঞ্চনবর্ণাভা সা স্ত্রী শ্যামেতি কথ্যতে॥" ইতি পরিভাবিতরূপা শ্যামা। সুকুমারী কোমলা ॥২৫॥

নেতি। ন জানাতি ইয়মিতি পূর্বানুকর্ষঃ। গহনং নিবিড়ম্ ॥২৬॥

তেনেতি। হে অমরোপমাঃ! দুষ্টভাবেন হিংসাভিপ্রায়েণ ॥২৭॥

সেতি। দেবগর্ভসমপ্রভং দেবপুত্রতুল্যম্ ॥২৮॥

এতদিতি। যুক্তম্ উচিতম্। তত্তাবৎ কিমিত্যাহ কামোপহতচিত্তাঙ্গীমিতি ॥২৯॥

ত্রাস্যামীতি। ত্রাস্যামি রক্ষিষ্যামি। পুরুষাদকাৎ মানুষখাদকাৎ। বৎস্যাব আবাম্ ॥৩০॥

---

হে সুন্দর! তপ্তকাঞ্চনবর্ণা এবং অত্যন্ত কোমলাঙ্গী এই মহিলাটীই বা আপনার কে হন? ইনি এই বনে আসিয়া আপন গৃহে যেমন শয়ন করে, সেইরূপ নিরুদ্বেগেই শয়ন করিয়া রহিয়াছেন ॥২৫॥

এই নিবিড় বন যে রাক্ষসসেবিত, ইহা ইনি জানেন না। এই বনে পাপাত্মা হিড়িম্ব রাক্ষস বাস করে ॥২৬॥

হে দেবতুল্য মনুষ্যগণ! আপনাদের মাংস খাইবে বলিয়া, আমার ভ্রাতা দুরভিসন্ধিসম্পন্ন সেই রাক্ষসই আমাকে পাঠাইয়া দিয়াছে ॥২৭॥

সেই আমি কিন্তু আপনাকে দেবপুত্রের মত দেখিয়া, অন্য পুরুষকে পতি করিতে ইচ্ছা করি না; ইহা আপনার নিকট সত্য বলিতেছি ॥২৮॥

হে ধর্ম্মজ্ঞ! ইহা জানিয়া আমার বিষয়ে যাহা উপযুক্ত হয়, তাহা করুন। কাম আমার মন ও অঙ্গগুলিকে নিপীড়িত করিতেছে; তাই আমি আপনার আশ্রয় লইতেছি, আপনিও আমাকে গ্রহণ করুন ॥২৯॥

---

(২৬)···বিভক্ষয়িষতা মাংসম্···।

অন্তরীক্ষচরী হ্যস্মি কামতো বিচরামি চ।
অতুলামাপ্নুহি প্রীতিং তত্র তত্র ময়া সহ ॥৩১॥
ভীমসেন উবাচ।
মাতরং ভ্রাতরং জ্যেষ্ঠং কনিষ্ঠানপরানপি।
পরিত্যজেত কো ন্বদ্য প্রভবন্নিহ রাক্ষসি ! ॥৩২॥
কো হি সুপ্তানিমান্ ভ্রাতৄন্ দত্ত্বা রাক্ষসভোজনম্।
মাতরঞ্চ নরো গচ্ছেৎ কামার্ত্ত ইব মদ্বিধঃ ॥৩৩॥
রাক্ষস্যুবাচ।
যত্তে প্রিয়ং তৎ করিষ্যে সর্বানেতান্ প্রবোধয়।
মোক্ষয়িষ্যাম্যহং কামং রাক্ষসাৎ পুরুষাদকাৎ ॥৩৪॥

---

ভারতকৌমুদী

অন্তরীক্ষচরীতি। অতএব কামত ইচ্ছানুসারেণ বিচরামি ॥৩১॥

হিড়িম্বাজিজ্ঞাসিতান্ পুরুষান্ স্বিয়ঞ্চ বিজ্ঞাপয়ন্ স্থানান্তরগমনানিচ্ছাং দ্যোতয়তি মাতরমিতি। প্রভবন্ আত্মানমন্যাংশ্চ রক্ষিতুং শক্নুবন্। রাক্ষসীতি সম্বোধনেনানধিকা রুচিঃ সূচিতা ॥৩২॥

ক ইতি। রাক্ষসভোজনং সম্পাদয়িতুম্। কামার্ত্ত ইবেত্যনেনাত্মনোঽকামুকত্বং ধ্বনিতম্ ॥৩৩॥

ভীমসূচিতং সর্ব্বেষাং রক্ষণং স্বয়মপি সূচয়তি যদিতি। তৎ সর্বেষামেব রক্ষণম্ ॥৩৪॥

---

হে বলিষ্ঠ পুরুষ! নরখাদক রাক্ষস হইতে আমিই আপনাকে রক্ষা করিব; আমরা পর্ব্বতের দুর্গমস্থানে যাইয়া বাস করিব; আপনি আমার পতি হউন ॥৩০॥

আমি আকাশচারিণী; সুতরাং আমি ইচ্ছানুসারে বিচরণ করিতে পারি। অতএব আপনি আমার সহিত সেই সেই স্থানে যাইয়া অতুল আনন্দ লাভ করুন ॥৩১॥

ভীমসেন বলিলেন—'রাক্ষসি! আপনাকে এবং অন্যকে রক্ষা করিতে সমর্থ হইয়াও কোন্ ব্যক্তি মাতাকে জ্যেষ্ঠ ভ্রাতাকে এবং অপর কনিষ্ঠ ভ্রাতাদিগকে পরিত্যাগ করিয়া থাকে? ॥৩২॥

আমার মত কোন্ লোক কামার্ত্তের ন্যায় হইয়া, নিদ্রিত মাতাকে এবং এই সকল ভ্রাতাকে রাক্ষসের ভোজনের জন্য সমর্পণ করিয়া চলিয়া যায়?' ॥৩৩॥

হিড়িম্বা বলিল—'আপনার যাহা প্রিয়, আমি তাহাই করিব; আপনি

---

(৩২)…জ্যেষ্ঠং সুখসুপ্তান্ কথন্বিমান্। · প্রভবন্নিব রাক্ষসি!।

ভীমসেন উবাচ।

সুখসুপ্তান্ বনে ভ্রাতৄন্ মাতরঞ্চৈব রাক্ষসি !।
ন ভয়াদ্বোধয়িষ্যামি ভ্রাতুস্তব দুরাত্মনঃ ॥৩৫॥
নহি মে রাক্ষসা ভীরু ! সোঢ়ুং শক্তাঃ পরাক্রমম্।
ন মনুষ্যা ন গন্ধর্ব্বা ন যক্ষাশ্চারুলোচনে ! ॥৩৬॥
গচ্ছ বা তিষ্ঠ বা ভদ্রে ! যদ্বাপীচ্ছসি তৎ কুরু।
তং বা প্রেষয় তন্বঙ্গি ! ভ্রাতরং পুরুষাদকম্ ॥৩৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি হৈড়িম্বে ভীমহিড়িম্বাসংবাদো নাম ষট্চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

সুখেতি। তব দুরাত্মনো ভ্রাতুর্ভয়াদিতি সম্বন্ধঃ ॥৩৫॥

অথ তর্হি মদ্ভ্রাতৈবাগত্য যদি যুষ্মান্ হন্যাদিত্যাহ নহীতি। হে ভীরু! ভ্রাতৃভয়শীলে ! ॥৩৬॥

গচ্ছেতি। দ্বিতীয়ার্দ্ধেনাত্মনো রাক্ষসনিবর্ত্তিত্বং সূচিতম্ ॥৩৭॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্বণি হৈড়িম্বে ষট্চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

ভারতভাবদীপঃ

হিংসাযুক্তম্ ॥২০—২৬॥ বিভক্ষয়িষতা ভক্ষয়িতুমিচ্ছতা ॥২৭—৩ ॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষট্চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪৬॥

---

ইঁহাদের সকলকেই জাগরিত করুন; আমি মানুষভোজী রাক্ষস হইতে সম্পূর্ণরূপে আপনাদের সকলকেই মুক্ত করিব' ॥৩৪॥

ভীমসেন বলিলেন—'রাক্ষসি ! আমি তোমার দুরাত্মা ভ্রাতার ভয়ে এই বনের ভিতরে সুখে নিদ্রিত মাতাকে এবং ভ্রাতৃগণকে জাগাইতে পারিব না ॥৩৫॥

হে ভয়শীলে ! সুন্দরনয়নে ! রাক্ষসেরা আমার পরাক্রম সহ্য করিতে পারিবে না; কিংবা মনুষ্য, গন্ধর্ব্ব, বা যক্ষেরাও নহে ॥৩৬॥

অতএব হে ভদ্রে ! কৃশাঙ্গি ! তুমি যাও বা থাক, কিংবা যাহা ইচ্ছা কর, তাহাই কর; অথবা তোমার সেই মানুষভোজী ভাইকেই এখানে পাঠাইয়া দাও' ॥৩৭॥

---

* '…পঞ্চাশদধিকঃ…' '…দ্বিপঞ্চাশদধিকঃ…' '…চতুঃষষ্ট্যধিকঃ…' ইতি পাঠভেদাঃ।

# সপ্তচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ

———:*:———

বৈশম্পায়ন উবাচ।

তাং বিদিত্বা চিরগতাং হিড়িম্বো রাক্ষসেশ্বরঃ।
অবতীর্য্য দ্রুমাত্তস্মাদাজগামাশু পাণ্ডবান্ ॥১॥
লোহিতাক্ষো মহাবাহুরূর্দ্ধকেশো মহাননঃ।
মেঘসংঘাতবর্ষ্মা চ তীক্ষ্ণদংষ্ট্রো ভয়ানকঃ ॥২॥ (যুগ্মকম্)
তমাপতন্তং দৃষ্ট্বৈব তথা বিকৃতদর্শনম্।
হিড়িম্বোবাচ বিত্রস্তা ভীমসেনমিদং বচঃ ॥৩॥
আপতত্যেষ দুষ্টাত্মা সংক্রুদ্ধঃ পুরুষাদকঃ।
সাহং ত্বাং ভ্রাতৃভিঃ সার্দ্ধং যদ্‌ব্রবীমি তথা কুরু ॥৪॥
অহং কামগমা বীর! রক্ষোবলসমন্বিতা।
আরুহেমাং মম শ্রোণিং নেষ্যামি ত্বাং বিহায়সা ॥৫॥

ভারতকৌমুদী

তামিতি। তাং হিড়িম্বাম্। আশু দ্রুতম্। মহাননো বিশালবদনঃ। মেঘানাং সংঘাতঃ সমূহ ইব বর্ষ্ম শরীরং যস্য সঃ। "শরীরং বর্ষ্ম বিগ্রহঃ" ইত্যমরঃ ॥১—২॥

তমিতি। আপতন্তম্ আগচ্ছন্তম্। বিকৃতদর্শনং ভীষণাকৃতিম্। বিত্রস্তা অতীবভীতা ॥৩॥

আপততীতি। আপততি আগচ্ছতি। পুরুষাদকো মানুষভক্ষকো রাক্ষসঃ ॥৪॥

অহমিতি। কামগমা ইচ্ছানুসারেণ গমনসমর্থা, রক্ষসো রাক্ষসস্য বলেন সমন্বিতা, শ্রোণিং নিতম্বদেশম্। বিহায়সা আকাশমার্গেণ ॥৫॥

---

বৈশম্পায়ন বলিলেন—হিড়িম্বা বহুকাল গিয়াছে জানিয়া রাক্ষসশ্রেষ্ঠ হিড়িম্ব সেই বৃক্ষ হইতে নামিয়া দ্রুতবেগে পাণ্ডবগণের দিকে আসিতে লাগিল। তাহার নয়নযুগল রক্তবর্ণ, বাহুযুগল বিশাল, চুলগুলি উঁচু উঁচু, মুখখানা বৃহৎ, শরীরটা মেঘসমূহের ন্যায় কৃষ্ণবর্ণ এবং দাঁতগুলি সুতীক্ষ্ণ; সুতরাং অতিভয়ঙ্কর আকৃতি ছিল ॥১—২॥

সেইরূপ বিকৃতমূর্ত্তি হিড়িম্ব আসিতেছে দেখিয়াই হিড়িম্বা অত্যন্তভীত হইয়া ভীমসেনকে এই কথা বলিল—॥৩॥

"নরভক্ষক দুরাত্মা হিড়িম্ব ক্রুদ্ধ হইয়া এই আসিতেছে। অতএব ভ্রাতাদের সহিত আপনাকে আমি যাহা বলি, আপনি তাহা করুন ॥৪॥

হে বীর! আমি ইচ্ছানুসারে গমন করিতে সমর্থ এবং রাক্ষসের বলই

প্রবোধয়ৈতান্ সংসুপ্তান্ মাতরঞ্চ পরন্তপ!।
সর্ব্বানেব গমিষ্যামি গৃহীত্বা বো বিহায়সা ॥৬॥

ভীমসেন উবাচ।

মা ভৈস্ত্বং বিপুলশ্রোণি! নৈব কশ্চিন্ময়ি স্থিতে।
হিংসিতুং শক্নুয়াদ্রক্ষ ইতি মে নিশ্চিতা মতিঃ ॥৭॥
অহমেনং হনিষ্যামি প্রেক্ষন্ত্যাস্তে সুমধ্যমে!।
নায়ং প্রতিবলো ভীরু! রাক্ষসাপসদো মম।
সোঢ়ুং যদি পরিস্পন্দমথবা সর্ব্বরাক্ষসাঃ ॥৮॥
পশ্য বাহূ সুবৃত্তৌ মে হস্তিহস্তনিভাবিমৌ।
ঊরূ পরিঘসঙ্কাশৌ সংহতঞ্চাপ্যুরো মহৎ ॥৯॥
বিক্রমং মে যথেন্দ্রস্য সাদ্য দ্রক্ষ্যসি শোভনে!।
মাবমংস্থাঃ পৃথুশ্রোণি! মত্বা মামিহ মানুষম্ ॥১০॥

ভারতকৌমুদী

পক্ষান্তরমাহ প্রবোধয়েতি। সংসুপ্তান্ নিদ্রিতান্। বো যুষ্মান্ ॥৬॥

মেতি। মা ভৈর্ন ভয়ং কুরু। হে বিপুলশ্রোণি! বিশালনিতম্বে!। রক্ষো রাক্ষসঃ ॥৭॥

অহমিতি। প্রেক্ষন্ত্যাঃ প্রেক্ষমাণায়াঃ। প্রতিবলস্তুল্যবলঃ প্রতিপক্ষঃ। পরিস্পন্দং হস্তপদাদিসঞ্চালনব্যাপারং মম মুষ্টিপ্রহারাদিকমিত্যর্থঃ, সোঢ়ুং যদি শক্নুয়ুরিতি শেষঃ। ষট্পদমিদং পদ্যম্ ॥৮॥

পশ্যেতি। সুবৃত্তৌ সুগোলৌ, হস্তিনো হস্তনিভৌ শুণ্ডাতুল্যৌ। সংহতং নিবিড়ম্ ॥৯॥

ধারণ করি। অতএব আপনি আমার এই নিতম্বদেশে আরোহণ করুন; আমি আপনাকে আকাশপথে লইয়া যাইব ॥৫॥

অথবা আপনি নিদ্রিত মাতাকে এবং ভ্রাতৃগণকে জাগরিত করুন; আমি আপনাদের সকলকেই লইয়া আকাশপথে চলিয়া যাইব' ॥৬॥

ভীমসেন বলিলেন—হে বিপুলনিতম্বে! তুমি ভয় করিও না; আমি থাকিতে কোন রাক্ষসই হিংসা করিতে সমর্থ হইবে না; ইহা আমার নিশ্চয় ধারণা[১] ॥৭॥

হে ভয়শীলে! তোমার সাক্ষাতেই আমি ইহাকে বধ করিব; কেন না এই রাক্ষসাধম আমার সমান বলবান নহে। সমস্ত রাক্ষস একত্র হইয়া যদি আমার প্রহার সহ্য করিতে পারে, (একাকী এ বেটা ত নহেই) ॥৮॥

তুমি দেখ আমার বাহুদ্বয় হস্তিশুণ্ডের ন্যায় সুদীর্ঘ ও সুগোল, ঊরুদ্বয় পরিঘতুল্য এবং বক্ষ বিশাল ও নিবিড় ॥৯॥

(১) মা ভৈস্ত্বং পৃথুসুশ্রোণি!…।

হিড়িম্বোবাচ।

নাবমন্যে নরব্যাঘ্র ! ত্বামহং দেবরূপিণম্।
দৃষ্টপ্রভাবাস্তু ময়া মানুষেশ্বর ! রাক্ষসাঃ ॥১১॥

বৈশম্পায়ন উবাচ।

তথা সংজল্পতস্তস্য ভীমসেনস্য ভারত !
বাচঃ শুশ্রাব তাঃ ক্রুদ্ধো রাক্ষসঃ পুরুষাদকঃ ॥১২॥
অবেক্ষমাণস্তস্যাশ্চ হিড়িম্বো মানুষং বপুঃ।
স্রগ্দামপূরিতশিখাং সমগ্রেন্দুনিভাননাম্ ॥১৩॥
সুভ্রূ-নাসাক্ষি-কেশান্তাং সুকুমারনখত্বচম্।
সর্ব্বাভরণসংযুক্তাং সুসূক্ষ্মাম্বরধারিণীম্ ॥১৪॥
তাং তথা মানুষং রূপং বিভ্রতীং সুমনোহরম্।
পুংস্কামাং শঙ্কমানশ্চ চুক্রোধ পুরুষাদকঃ ॥১৫॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

বিক্রমমিতি। মা অবমংস্থা ন অবমন্যস্ব। হে পৃথুশ্রোণি। বিশালনিতম্বে ! ॥১০॥

নেতি। দৃষ্টপ্রভাবা দৃষ্টবলাঃ। অতএব তেভ্যস্ত্বদর্থে বিভেমীতি ভাবঃ ॥১১॥

তথেতি। সংজল্পতঃ কথয়তঃ। রাক্ষসো হিড়িম্বঃ ॥১২॥

অবেক্ষমাণ ইতি। তস্যা হিড়িম্বায়াঃ। সমগ্রেন্দুনিভাননাং পূর্ণচন্দ্রতুল্যমুখীম্। শোভনা ভ্রূনাসাক্ষিকেশান্তা যস্যাস্তাম্। পুমাংসং কাময়ত ইতি তাম্। পুরুষাদকো হিড়িম্বঃ ॥১৩—১৫॥

সুন্দরি ! আজ তুমি ইন্দ্রের তুল্য আমার বিক্রম দেখিতে পাইবে। অতএব বিশালনিতম্বে ! আমাকে মানুষ মনে করিয়া অবজ্ঞা করিও না' ॥১০॥

হিড়িম্বা বলিল—'হে মনুষ্যশ্রেষ্ঠ ! আপনি দেবরূপী ; সুতরাং আপনাকে আমি অবজ্ঞা করিতেছি না, তবে রাক্ষসদের শক্তি আমি দেখিয়াছি' ॥১১॥

বৈশম্পায়ন বলিলেন—ভীম সেইরূপ বলিতেছিলেন, সে কথাগুলি হিড়িম্ব আসিয়া শুনিতে পাইল, তাহাতেই সে ক্রুদ্ধ হইল ॥১২॥

আর হিড়িম্ব হিড়িম্বার মানুষের রূপ দেখিল,—হিড়িম্বা মাথায় ফুলের মালা পড়িয়াছে ; মুখখানিকে পূর্ণচন্দ্রের মত করিয়াছে ; ভ্রূযুগল, নাসিকা, নয়নযুগল এবং কেশকলাপকে মনোহর করিয়াছে ; নখ ও চর্ম্ম কোমল করিয়াছে এবং সমস্ত অলঙ্কার ও সুন্দর সূক্ষ্ম বস্ত্র পরিধান করিয়াছে। তাহাকে

(১১)···দৃষ্টপ্রভাবস্তু ময়া মানুষেষেব রাক্ষসঃ। (১৩) স্রগ্দামপূরিতশিখম্ ইত্যাদি-পাঠান্তরম্।

সংক্রুদ্ধো রাক্ষসস্তস্যা ভগিন্যাঃ কুরুসত্তম !।
উৎফাল্য বিপুলে নেত্রে ততস্তামিদমব্রবীৎ ॥১৬॥
কো হি মে ভোক্তুকামস্য বিঘ্নং চরতি দুর্ম্মতিঃ।
ন বিভেষি হিড়িম্বে ! কিং মৎকোপাদ্বিপ্রমোহিতা ॥১৭॥
ধিক্ ত্বামসতি ! পুংস্কামে ! মম বিপ্রিয়কারিণি !।
পূর্ব্বেষাং রাক্ষসেন্দ্রাণাং সর্ব্বেষামযশস্করি ! ॥১৮॥
যানিমানাশ্রিতাঽকার্ষীর্বিপ্রিয়ং সুমহন্মম।
এষ তানদ্য বৈ সর্ব্বান্ হনিষ্যামি ত্বয়া সহ ॥১৯॥
এবমুক্ত্বা হিড়িম্বাং স হিড়িম্বো লোহিতেক্ষণঃ।
বধায়াভিপপাতৈষাং দন্তৈর্দন্তানুপস্পৃশন্ ॥২০॥

ভারতকৌমুদী

সংক্রুদ্ধ ইতি। রাক্ষসো হিড়িম্বঃ। তস্যা হিড়িম্বায়া উপরি। উৎফাল্য বিস্ফার্য ॥১৬॥
ক ইতি। বিপ্রমোহিতা মানুষরূপেণাতিশয়মোহিতা ॥১৭॥
ধিগিতি। অসতি! পুরুষান্তরকামুকত্বাৎ ॥১৮॥
যানিতি। আশ্রিতা রক্ষকত্বেন প্রাপ্তা সতী ॥১৯॥
এবমিতি। অভিপপাত দধাব। উপস্পৃশন্ সংঘট্টয়ন্ ॥২০॥

সেইরূপ মনোহর মানুষমূর্ত্তি ধারণ করিতে দেখিয়াই পুরুষসঙ্গম করিতে ইচ্ছা করিয়াছে ইহা মনে করিয়া হিড়িম্ব অত্যন্ত ক্রুদ্ধ হইল ॥১৩—১৫॥

হে কৌরবশ্রেষ্ঠ ! তাহার পর হিড়িম্ব, ভগিনী হিড়িম্বার উপরে অত্যন্ত ক্রুদ্ধ হইয়া, বিশাল নয়নযুগল বিস্ফারিত করিয়া, হিড়িম্বাকে এই কথা বলিল—॥১৬॥

'আমি ভোজন করিবার ইচ্ছা করিয়াছি, এ অবস্থায় কোন্ দুর্ম্মতি তাহার বিঘ্ন করিতেছে রে ? হিড়িম্বা ! তুই মোহিত হইয়া আমার কোপের ভয় করিতেছিস না ? ॥১৭॥

ধিক্ তোকে ; তুই অন্য পুরুষের কামনা করিয়া অসতী হইয়াছিস্, আমার অপ্রিয় আচরণ করিয়াছিস্ এবং প্রাচীন রাক্ষসশ্রেষ্ঠগণের নিন্দা জন্মাইয়াছিস্ ॥১৮॥

তুই যাহাদের আশ্রয় লইয়া আমার গুরুতর অপ্রিয় আচরণ করিয়াছিস্, এই এখনই আমি তোর সহিত তাহাদের সকলকেই বিনাশ করিতেছি' ॥১৯॥

সেই হিড়িম্ব হিড়িম্বাকে এইরূপ বলিয়া, আরক্তনয়ন হইয়া, দন্ত দ্বারা দন্ত ঘর্ষণ করিয়া, পাণ্ডবগণকে বধ করিবার জন্য ধাবিত হইল ॥২০॥

[২০]···বধায়াভিপপাতৈনান্···।

তমাপতন্তং সম্প্রেক্ষ্য ভীমঃ প্রহরতাং বরঃ।
ভৎ'সয়ামাস তেজস্বী তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥২১॥

বৈশম্পায়ন উবাচ।

ভীমসেনস্তু তং দৃষ্ট্বা রাক্ষসং প্রহসন্নিব।
ভগিনীং প্রতি সংক্রুদ্ধমিদং বচনমব্রবীৎ ॥২২॥
কিং তে হিড়িম্ব! এতৈর্ব্বা সুখসুপ্তৈঃ প্রবোধিতৈঃ।
মামাসাদয় দুর্ব্বুদ্ধে! তরসা ত্বং নরাশন! ॥২৩॥
ময্যেব প্রহরৈহি ত্বং ন স্ত্রিয়ং হন্তুমর্হসি।
বিশেষতো নাপকৃতে পরেণাপকৃতে সতি ॥২৪॥
নহীয়ং স্ববশা বালা কাময়ত্যদ্য মামিহ।
চোদিতৈষা হ্যনঙ্গেন শরীরান্তরচারিণা।
ভগিনী তব দুর্ব্বৃত্ত! রক্ষসাং বৈ যশোহর! ॥২৫॥

ভারতকৌমুদী

তমিতি। আপতন্তমাগচ্ছন্তম্। প্রহরতাং যোদ্ধৃণাম্ ॥২১॥

ভীমেতি। রাক্ষসং হিড়িম্বম্। ভগিনীং হিড়িম্বাম্ ॥২২॥

কিমিতি। প্রবোধিতৈর্গর্জনেন জাগরিতৈঃ, কিংপ্রয়োজনম্। তরসা বলেন ॥২৩॥

ময়ীতি। এহি আগচ্ছ। নাপকৃতে অনয়া অপকারকরণাভাবে, পরেণ ময়ৈব অপকৃতে সতি, মদ্রূপেণাকর্ষণাদেবানয়া তবাপকারকরণপ্রতীতেরিতি ভাবঃ ॥২৪॥

নহীতি। চোদিতা প্রণোদিতা, অনঙ্গেন কামেন। ষট্পদমিদং পদ্যম্ ॥২৫॥

ভারতভাবদীপঃ

তামিতি। মেঘসঙ্ঘাতবর্ষ্মা অতিকৃষ্ণশরীরঃ ॥২—১৩॥ বাসসমিতি সমাসান্তষ্টচ্, তেন

যোদ্ধৃশ্রেষ্ঠ ও তেজস্বী ভীমসেন তাহাকে আসিতে দেখিয়া তিরস্কার করিলেন এবং 'থাম্ থাম্' এই কথা বলিলেন—॥২১॥

বৈশম্পায়ন বলিলেন—ভীম সেই রাক্ষসকে ভগিনীর প্রতি অত্যন্ত ক্রুদ্ধ দেখিয়া, হাসিতে হাসিতেই যেন এই কথা বলিলেন—॥২২॥

'হিড়িম্ব! ইহারা সুখে নিদ্রা যাইতেছেন, গর্জন করিয়া ইহাদিগকে জাগাইয়া তোর কি ফল হইবে? দুর্ব্বুদ্ধি রাক্ষস! তুই বলপূর্ব্বক আমাকেই ধর্ ॥২৩॥

আয়, তুই আমাকেই আগে প্রহার কর; তুই স্ত্রীহত্যা করিতে পারিবি না; ও, তোর্ কোন অপকার করে নাই; আমিই তোর্ অপকার করিয়াছি ॥২৪॥

[২৪]…বিশেষতোঽনপকৃতে…।

ত্বন্নিয়োগেন চৈবেয়ং রূপং মম সমীক্ষ্য চ।
*কাময়ত্যদ্য মাং ভীরুস্তব নৈষাপরাধ্যতি ॥২৬॥*
*অনঙ্গেন কৃতে দোষে নেমাং গর্হিতুমর্হসি।*
ময়ি তিষ্ঠতি দুষ্টাত্মন্! ন স্ত্রিয়ং হন্তুমর্হসি ॥২৭॥
সঙ্গচ্ছস্ব ময়া সার্দ্ধমেকেনৈকো নরাশন!।
অহমেকো নয়িষ্যামি ত্বামদ্য যমসাদনম্ ॥২৮॥
অদ্য মদ্বলনিষ্পিষ্টং শিরো রাক্ষস! দীর্য্যতাম্।
কুঞ্জরস্যেব পাদেন বিনিষ্পিষ্টং বলীয়সঃ ॥২৯॥
অদ্য গাত্রাণি তে কঙ্কাঃ শ্যেনা গোমায়বস্তথা।
কর্ষন্তু ভুবি সংহৃষ্টা নিহতস্য ময়া মৃধে ॥৩০॥

ভারতকৌমুদী

ত্বদিতি। ত্বন্নিয়োগেন আগতেতি শেষঃ। ভীরুস্ত্বত্ত এব ভয়শীলা ॥২৬॥
অনঙ্গেনেতি। অথ মদাদেশাপালনাদেবৈনাং গর্হামি হন্মি চেত্যাহ ময়ীতি ॥২৭॥
সঙ্গচ্ছস্বেতি। সঙ্গচ্ছস্ব সম্মিলিতো ভব। নয়িষ্যামি নেষ্যামি ॥২৮॥
অদ্যেতি। শিরস্তব মস্তকম্। কুঞ্জরস্য হস্তিনঃ ॥২৯॥
অদ্যেতি। গাত্রাণি অঙ্গানি। কঙ্কাঃ পক্ষিবিশেষাঃ। গোমায়বঃ শৃগালাঃ ॥৩০॥

হে দুর্বৃত্ত! হে রাক্ষসগণের যশোনাশক! এই বালিকা আপন বশে থাকিয়া আজ আমাকে কামনা করে নাই; শরীরাভ্যন্তর্গত কামই উহাকে প্রণোদিত করিয়াছে ॥২৫॥

ও, তোর আদেশে আসিয়া, আমার রূপ দেখিয়াই আমাকে কামনা করিতেছে এবং এখনও তোর ভয় করিতেছে; সুতরাং তোর কাছে কোন অপরাধ করে নাই ॥২৬॥

দোষ করিয়াছে কাম; তাহাতে ইহাকে তিরস্কার করিতে পারিস্ না। দুরাত্মা! আমি থাকিতে তুই স্ত্রীহত্যা করিতে পারিবি না ॥২৭॥

নরখাদক! তুই একা, আমিও একা; তুই আমার সহিত মিলিত হ। আমি একাই আজ তোকে যমালয়ে পাঠাইব ॥২৮॥

রাক্ষস! বলবান্ হস্তীর চরণতুল্য মদ্বাহু দ্বারা তোর মস্তক নিষ্পিষ্ট হইয়া আজ বিদীর্ণ হইয়া যাউক ॥২৯॥

আমি তোকে নিহত করিলে কঙ্ক, শ্যেন ও শৃগালগণ আনন্দিত হইয়া, ভূতললুণ্ঠিত তোর অঙ্গ সকল আজ আকর্ষণ করুক ॥৩০॥

ক্ষণেনাদ্য করিষ্যেঽহমিদং বনমরাক্ষসম্ ।
পুরা যদ্দূষিতং নিত্যং ত্বয়া ভক্ষয়তা নরান্ ॥৩১॥
অদ্য ত্বাং ভগিনী রক্ষঃ! কৃষ্যমাণং ময়াঽসকৃৎ ।
দ্রক্ষ্যত্যদ্রিপ্রতীকাশং সিংহেনেব মহাদ্বিপম্ ॥৩২॥
নিরাবাধাস্ত্বয়ি হতে ময়া রাক্ষসপাংসন ! ।
বনমেতচ্চরিষ্যন্তি পুরুষা বনচারিণঃ ॥৩৩॥

হিড়িম্ব উবাচ ।

গর্জ্জিতেন বৃথা কিন্তে কত্থিতেন চ মানুষ ! ।
কৃত্বৈতৎ কর্ম্মণা সর্ব্বং কত্থেথা মা চিরং কৃথাঃ ॥৩৪॥
বলিনং মন্যসে যচ্চাপ্যাত্মানং সপরাক্রমম্ ।
জ্ঞাস্যস্যদ্য সমাগম্য ময়াত্মানং বলাধিকম্ ॥৩৫॥
ন তাবদেতান্ হিংসিষ্যে স্বপন্ত্বেতে যথাসুখম্ ।
এষ ত্বামেব দুর্ব্বুদ্ধে ! নিহন্ম্যদ্যাপ্রিয়ংবদম্ ॥৩৬॥

---

ভারতকৌমুদী

ক্ষণেনেতি । ক্ষণেনেত্যনেনাত্মনো বলাধিক্যং সূচিতম্ ॥৩১॥
অদ্যেতি । হে রক্ষঃ ! রাক্ষস ! তব ভগিনী হিড়িম্বা । অদ্রিপ্রতীকাশং পর্ব্বততুল্যম্ ॥৩২
নিবিতি । নিরাবাধা নির্বিঘ্নাঃ । হে রাক্ষসপাংসন ! রাক্ষসাধম ! ॥৩৩॥
গর্জ্জিতেনেতি । কত্থিতেন আত্মশ্লাঘয়া । কত্থেথাঃ শ্লাঘেথাঃ । চিরং বিলম্বম্ ॥৩৪॥
বলিনমিতি । ময়া সহ সমাগম্য যুদ্ধায় মিলিত্বা । বলাধিকং ন বা ॥৩৫॥

---

আমি আজ ক্ষণকালমধ্যেই এই বনটাকে রাক্ষসশূন্য করিব। যে হেতু পূ
তুই মানুষ ভক্ষণ করিতে থাকিয়া সর্ব্বদাই এই বনটাকে দূষিত করিয়াছিস্ ॥৩

রাক্ষস! সিংহ যেমন বৃহৎ হস্তীকে আকর্ষণ করে, তেমন আমিও অ
পর্ব্বততুল্য তোকে বার বার আকর্ষণ করিব ; ইহা তোর ভগিনী দেখিবে ॥৩

রাক্ষসাধম! আমি তোকে বধ করিলে, বনচারী মনুষ্যগণ নির্বিঘ্ন হই
এই বনে বিচরণ করিবে' ॥৩৩॥

হিড়িম্ব বলিল—'হে মানুষ! তোর অনর্থক গর্জন করায় ফল কি
আত্মপ্রশংসায়ই বা ফল কি? মুখে যাহা বলিলি, কার্য্য দ্বারা সে সকল করি
পরে আত্মপ্রশংসা কর্ ; বিলম্ব করিস্ না ॥৩৪॥

তুই যে আপনাকে আপনি পরাক্রমশালী ও বলবান্ বলিয়া মনে করিতে
আমার সহিত মিলিত হইয়াই তাহা আজ জানিতে পারিবি যে নিজে বল
কি না ॥৩৫॥

পীত্বা তবাসৃগ্‌গাত্রেভ্যস্ততঃ পশ্চাদিমানপি।
হনিষ্যামি ততঃ পশ্চাদিমাং বিপ্রিয়কারিণীম্ ॥৩৭॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্ত্বা ততো বাহুং প্রগৃহ্য পুরুষাদকঃ।
অভ্যদ্রবত সংক্রুদ্ধো ভীমসেনমরিন্দমম্ ॥৩৮॥
তস্যাভিদ্রবতস্তূর্ণং ভীমো ভীমপরাক্রমঃ।
বেগেন প্রহিতং বাহুং নিজগ্রাহ হসন্নিব ॥৩৯॥
নিগৃহ্য তং বলাদ্ভীমো বিস্ফুরন্তং চকর্ষ হ।
তস্মাদ্দেশাদ্ধনূংষ্যষ্টৌ সিংহঃ ক্ষুদ্রমৃগং যথা ॥৪০॥
ততঃ স রাক্ষসঃ ক্রুদ্ধঃ পাণ্ডবেন বলার্দ্দিতঃ।
ভীমসেনং সমালিঙ্গ্য ব্যনদদ্ভৈরবং রবম্ ॥৪১॥

ভারতকৌমুদী

নেতি। এতান্ ত্বদিতরান্ মানুষান্। অপ্রিয়ংবদং কটুভাষিণম্ ॥৩৬॥

পীত্বেতি। অসৃক্ শোণিতম্। ইমান্ শয়িতান্ মানুষান্। ইমাং হিড়িম্বাম্ ॥৩৭॥

এবমিতি। প্রগৃহ্য প্রসার্য্য, পুরুষাদকো রাক্ষসো হিড়িম্বঃ ॥৩৮॥

তস্যেতি। তস্য হিড়িম্বস্য। প্রহিতং ধারণায় প্রেরিতং প্রসারিতমিত্যর্থঃ ॥৩৯॥

নিগৃহ্যেতি। বিস্ফুরন্তং করচরণাদিসঞ্চালনাৎ স্পন্দমানম্। অষ্টৌ ধনূংষি দ্বাত্রিংশদ্ধস্ত-পরিমিতদেশমিত্যর্থঃ, "চতুর্বিংশাঙ্গুলো হস্তো ধনুস্তচ্চতুরুত্তরম্" ইতি স্মৃতেঃ ॥৪০॥

তত ইতি। ভৈরবং ভয়ঙ্করং রবং ব্যনদৎ অকরোদিত্যর্থঃ ॥৪১॥

---

প্রথমে ইহাদিগকে বধ করিব না, ইহারা যথাসুখে শয়ন করিয়া থাক্। কিন্তু দুর্ম্মতি! তুই অপ্রিয়ভাষী বলিয়া এই আমি তোকেই বধ করিতেছি ॥৩৬॥

আগে তোর শরীর হইতে রক্ত পান করিয়া, তাহার পর ইহাদিগকেও বধ করিব, তৎপরে এই অপ্রিয়কারিণী হিড়িম্বাকেও বধ করিব' ॥৩৭॥

বৈশম্পায়ন বলিলেন—এই কথা বলিয়া হিড়িম্ব অত্যন্ত ক্রুদ্ধ হইয়া, বাহু প্রসারিত করিয়া, শত্রুহন্তা ভীমের প্রতি ধাবিত হইল ॥৩৮॥

হিড়িম্ব বেগে ধাবিত হইয়া সত্বর বাহু প্রসারণ করিলে, ভয়ঙ্কর-পরাক্রম-শালী ভীমসেন হাসিতে হাসিতেই যেন সে বাহু ধারণ করিলেন ॥৩৯॥

তখন হিড়িম্ব অঙ্গসঞ্চালন করিতে থাকিলে, সিংহ যেমন ক্ষুদ্র হরিণকে লইয়া যায়, সেইরূপ ভীমসেন বলপূর্ব্বক হিড়িম্বকে সে স্থান হইতে বত্রিশ হাত দূরে আকর্ষণ করিয়া লইয়া গেলেন ॥৪০॥

তাহার পর, হিড়িম্ব ভীমের আক্রমণে পীড়িত হওয়ায় ক্রুদ্ধ হইয়া, ভীমকে বাহু দ্বারা বেষ্টন করিয়া ধরিয়া, ভয়ঙ্কর শব্দ করিতে লাগিল ॥৪১॥

পুনর্ভীমো বলাদেনং বিচকর্ষ মহাবলঃ।
মা শব্দঃ সুখসুপ্তানাং ভ্রাতৄণাং মে ভবেদিতি ॥৪২॥
অন্যোন্যং তৌ সমাসাদ্য বিচকর্ষতুরোজসা।
*হিড়িম্বো ভীমসেনশ্চ বিক্রমং চক্রতুঃ পরম্ ॥৪৩॥*
বভঞ্জতুস্তদা বৃক্ষাল্লঁতাশ্চাকর্ষতুস্তদা।
মত্তাবিব চ সংরব্ধৌ বারণৌ ষষ্টিহায়নৌ ॥৪৪॥
তয়োঃ শব্দেন মহতা বিবুদ্ধাস্তে নরর্ষভাঃ।
সহ মাত্রা চ দদৃশুর্হিড়িম্বামগ্রতঃ স্থিতাম্ ॥৪৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ববণি হৈড়িম্বে ভীমহিড়িম্বযুদ্ধে সপ্তচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

পুনরিতি। ভ্রাতৄণাং নিদ্রাব্যাঘাতকো মা ভবেদিতি হেতোঃ ॥৪২॥
অন্যোন্যমিতি। সমাসাদ্য গৃহীত্বা। বিচকর্ষতুরিতি গুণ আর্ষঃ ॥৪৩॥
বভঞ্জতুরিতি। আকর্ষতুরাচকৃষতুঃ। অভ্যাসলোপো গুণশ্চার্ষঃ। সংরব্ধৌ ক্রুদ্ধৌ ॥৪৪॥
তয়োরিতি। মাত্রা কুন্ত্যা সহ, তে যুধিষ্ঠিরাদয়ঃ, বিবুদ্ধা জাগরিতাঃ ॥৪৫॥
ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি হৈড়িম্বে সপ্তচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

অকারান্তঃ শব্দঃ ॥১৪—২৭॥ গমিষ্যামি গময়িষ্যামি। নয়িষ্যামীতি বা পাঠঃ ॥২৮—৪৩॥ আকর্ষতুঃ আচকৃষতুঃ ॥৪৪—৪৫॥
ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪৭॥

---

সেই শব্দ সুখনিদ্রিত ভ্রাতাদের নিদ্রার ব্যাঘাত না করে এই জন্য মহাবল ভীম বলপূর্ব্বক পুনরায় হিড়িম্বকে আকর্ষণ করিয়া আরও দূরে লইয়া গেলেন ॥৪২॥

তখন ভীম ও হিড়িম্ব পরস্পর পরস্পরকে ধরিয়া বলপূর্ব্বক আকর্ষণ করিতে লাগিলেন এবং বিক্রম প্রকাশ করিতে থাকিলেন ॥৪৩॥

তখন ষষ্টিবর্ষবয়স্ক (পূর্ণযৌবন,) মত্ত ও ক্রুদ্ধ দুইটী হস্তীর ন্যায় তাঁহারা গাছ ভাঙ্গিতে লাগিলেন এবং লতা ছিড়িতে থাকিলেন ॥৪৪॥

তাঁহাদের গুরুতর শব্দে কুন্তী ও যুধিষ্ঠিরপ্রভৃতি জাগরিত হইয়া, সম্মুখে হিড়িম্বাকে দেখিতে পাইলেন ॥৪৫॥

---

* '...একপঞ্চাশদধিকঃ...' '...ত্রিপঞ্চাশদধিকঃ...' '...পঞ্চষষ্ট্যধিকঃ...' ইতি পাঠভেদাঃ।

# অষ্টচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ

বৈশম্পায়ন উবাচ।

প্রবুদ্ধাস্তে হিড়িম্বায়া রূপং দৃষ্ট্বাতিমানুষম্।
বিস্মিতাঃ পুরুষব্যাঘ্রা বভূবুঃ পৃথয়া সহ ॥১॥
ততঃ কুন্তী সমীক্ষ্যৈনাং বিস্মিতা রূপসম্পদা।
উবাচ মধুরং বাক্যং সান্ত্বপূর্ব্বমিদং শনৈঃ ॥২॥
কস্য ত্বং সুরগর্ভাভে! কা বাঽসি বরবর্ণিনি!।
কেন কার্য্যেণ সম্প্রাপ্তা কুতশ্চাগমনং তব ॥৩॥
যদি বাঽস্য বনস্য ত্বং দেবতা যদি বাঽপ্সরাঃ।
আচক্ষ্ব মম তৎ সর্ব্বং কিমর্থং বেহ তিষ্ঠসি ॥৪॥

হিড়িম্বোবাচ।

যদেতৎ পশ্যসি বনং নীলমেঘনিভং মহৎ।
নিবাসো রাক্ষসস্যৈষ হিড়িম্বস্য মমৈব চ ॥৫॥

ভারতকৌমুদী

প্রবুদ্ধা ইতি। প্রবুদ্ধা ভীমহিড়িম্বয়োর্গর্জ্জনেন জাগরিতাঃ। পৃথয়া কুন্ত্যা ॥১॥
তত ইতি। রূপসম্পদা হিড়িম্বায়াঃ সৌন্দর্য্যাতিরেকেণ। সান্ত্বপূর্বম্ অনুদ্ধতম্ ॥২॥
কস্যেতি। হে সুরগর্ভাভে! দেববালিকাতুল্যে!। সম্প্রাপ্তা অত্রোপস্থিতা ॥৩॥
যদীতি। আচক্ষ্ব ব্রূহি ॥৪॥
যদিতি। নিবাসো বসতিস্থানম্ ॥৫॥

বৈশম্পায়ন বলিলেন—পুরুষশ্রেষ্ঠ যুধিষ্ঠিরপ্রভৃতি কুন্তীর সহিত জাগরিত হইয়া, হিড়িম্বার অলৌকিক রূপ দেখিয়া, বিস্ময়াপন্ন হইলেন ॥১॥

তাহার পর, কুন্তী হিড়িম্বাকে দেখিয়া, তাহার রূপে বিস্মিত হইয়া, বিনয়-সহকারে ধীরে ধীরে এই মধুর বাক্য বলিলেন—॥২॥

'হে দেববালিকাতুল্যে! সুন্দরি! তুমি কে? বা কাহার? কি কার্য্যেই বা আসিয়াছ? কোথা হইতেই বা তোমার আগমন হইয়াছে? ॥৩॥

তুমি কি এই বনের দেবতা? না অপ্সরা? কি জন্যই বা এখানে অবস্থান করিতেছ? এই সমস্ত বিষয় আমার নিকট বল' ॥৪॥

হিড়িম্বা বলিল—'নীলমেঘের ন্যায় এই যে বিশাল বন দেখিতেছেন, ইহাই হিড়িম্ব রাক্ষসের এবং আমার বাসস্থান ॥৫॥

[৫] নিবাসো রাক্ষসস্যৈব···।

*তস্য মাং রাক্ষসেন্দ্রস্য ভগিনীং বিদ্ধি ভাবিনি ! ।*
ভ্রাত্রা সম্প্রেষিতামার্য্যে ! সপুত্রাং ত্বাং জিঘাংসতা ॥৬॥
ক্রূরবুদ্ধেরহং তস্য বচনাদাগতা ত্বিহ ।
অদ্রাক্ষং নবহেমাঙ্গং তব পুত্রং মহাবলম্ ॥৭॥
ততোঽহং সর্বভূতানাং ভাবে বিচরতা শুভে ।
চোদিতা তব পুত্রস্য মন্মথেন বশানুগা ॥৮॥
ততো বৃতো ময়া ভর্ত্তা তব পুত্রো মহাবলঃ ।
অপনেতুঞ্চ যতিতো ন চৈব শকিতো ময়া ॥৯॥
চিরায়মাণাং মাং জ্ঞাত্বা ততঃ স পুরুষাদকঃ ।
স্বয়মেবাগতো হন্তুমিমান্ সর্বাংস্তবাত্মজান্ ॥১০॥
স তেন মম কান্তেন তব পুত্রেণ ধীমতা ।
বলাদিতো বিনিষ্পিষ্য ব্যপনীতো মহাত্মনা ॥১১॥

ভারতকৌমুদী

তস্যেতি। বিদ্ধি জানীহি। জিঘাংসতা হন্তুমিচ্ছতা ॥৬॥
ক্রূরেতি। নবং হেমেব গৌরমঙ্গং যস্য তম্ ॥৭॥
তত ইতি। হে শুভে !। ভাবে আত্মনি। চোদিতা প্রণোদিতা সতী ॥৮॥
তত ইতি। অপনেতুম্ ইতঃ অপসারয়িতুম্। যতিতঃ শকিত ইত্যুভয়ত্রাপীড়াগম আর্ষঃ ॥৯॥
চিরেতি। চিরায়মাণাং বিলম্বমানাম্। পুরুষাদকো নরভক্ষকো হিড়িম্বঃ ॥১০॥

ভারতভাবদীপঃ

প্রবুদ্ধা ইতি ॥১—৫॥ জিঘাংসিতুং হন্তুং স্বার্থে সন্ ॥৬—৭॥ ভাবে চিত্তে ॥৮—১০॥

আমি সেই রাক্ষসশ্রেষ্ঠ হিড়িম্বের ভগিনী; আর্য্যে! পুত্রগণের সহিত আপনাকে বিনাশ করিতে ইচ্ছা করিয়া সেই ভ্রাতাই আমাকে পাঠাইয়াছেন ॥৬॥

আমিও খলপ্রকৃতি সেই রাক্ষসের আদেশ-অনুসারে এখানে আসিয়া, নবকাঞ্চনবর্ণ এবং অত্যন্ত বলবান্ আপনার পুত্রকে দেখিলাম ॥৭॥

তাহার পরেই সকল প্রাণীর চিত্তে বিচরণকারী কামদেবের প্রেরণায় আমি আপনার পুত্রের বশবর্ত্তিনী হইয়া পড়িয়াছি ॥৮॥

তাহার পর আমি আপনার বলবান্ পুত্রকে পতিরূপে বরণ করিলাম এবং এস্থান হইতে সরাইয়া নিবার চেষ্টা করিলাম, কিন্তু পারিলাম না ॥৯॥

তৎপরে সেই রাক্ষস আমার বিলম্ব দেখিয়া নিজেই আপনার এই সব কয়টি পুত্রকেই বধ করিবার জন্য আসিয়াছিল ॥১০॥

[৬]…সপুত্রাং ত্বাং জিঘাংসিতুম্।

বিকর্ষন্তৌ মহাবেগৌ গর্জ্জমানৌ পরস্পরম্।
পশ্য ত্বং যুধি বিক্রান্তাবেতৌ চ নররাক্ষসৌ ॥১২॥

বৈশম্পায়ন উবাচ।

তস্যাঃ শ্রুত্বৈব বচনমুৎপপাত যুধিষ্ঠিরঃ।
অর্জ্জুনো নকুলশ্চৈব সহদেবশ্চ বীর্য্যবান্ ॥১৩॥
তৌ তে দদৃশুরাসক্তৌ বিকর্ষন্তৌ পরস্পরম্।
কাঙ্ক্ষমাণৌ জয়ঞ্চৈব সিংহাবিব বলোৎকটৌ ॥১৪॥
অথান্যোন্যং সমাশ্লিষ্য বিকর্ষন্তৌ পুনঃ পুনঃ।
দাবাগ্নিধূমসদৃশং চক্রতুঃ পার্থিবং রজঃ ॥১৫॥
বসুধা-রেণু-সংবীতৌ বসুধাধর-সন্নিভৌ।
বভ্রাজতুর্যথা শৈলৌ নীহারেণাভিসংবৃতৌ ॥১৬॥

ভারতকৌমুদী

স ইতি। স হিড়িম্বঃ। ভীমেন জ্ঞাপিতত্বাদেব তব পুত্রেণেত্যুক্তম্ ॥১১॥

বিকর্ষন্তাবিতি। বিক্রান্তৌ মহাশক্তিশালিনৌ ॥১২॥

তস্যা ইতি। তস্যা হিড়িম্বায়াঃ। উৎপপাত শয়নাদুত্তস্থৌ ॥১৩॥

তাবিতি। তৌ ভীমহিড়িম্বৌ, তে যুধিষ্ঠিরাদয়ঃ, আসক্তৌ পরস্পরমিলিতৌ ॥১৪॥

অথেতি। পার্থিবং ভৌমম্, রজো ধূলিম্, চক্রতুঃ উত্থাপয়ামাসতুঃ ॥১৫॥

বসুধেতি। বসুধারেণুভিঃ পার্থিবধূলিভিঃ সংবীতৌ আবৃতাঙ্গৌ। বসুধাধরঃ পর্ব্বতঃ ॥১৬॥

তখন আমার পতি, আপনার সেই বুদ্ধিমান্ পুত্র বলপূর্ব্বক সেই রাক্ষসকে নিষ্পেষণ করিয়া এস্থান হইতে সরাইয়া লইয়া গিয়াছেন ॥১১॥

আপনি দেখুন—ঐ সে মানুষ ও রাক্ষস পরস্পর গর্জ্জন ও আকর্ষণ করিতে থাকিয়া, মহাবেগে ও মহাবিক্রমে যুদ্ধ করিতেছেন ॥১২॥

বৈশম্পায়ন বলিলেন—হিড়িম্বার কথা শুনিয়াই বলবান্ যুধিষ্ঠির, অর্জ্জুন, নকুল ও সহদেব গাত্রোত্থান করিলেন ॥১৩॥

তখন তাঁহারা দেখিলেন—বলমত্ত দুইটা সিংহের ন্যায় ভীম ও হিড়িম্ব পরস্পর মিলিত হইয়া আকর্ষণ করতঃ পরস্পর জয় করিতে ইচ্ছা করিতেছেন ॥১৪॥

সে সময়ে তাঁহারা পরস্পর মিলিত হইয়া, বার বার আকর্ষণ করতঃ দাবাগ্নির ধূমের মত ধূলি উড়াইতেছিলেন ॥১৫॥

তখন পর্ব্বততুল্য বিশাল শরীর ভীমসেন ও হিড়িম্ব ধূলিব্যাপ্ত হইয়া, নীহার-ব্যাপ্ত পর্ব্বতদ্বয়ের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥১৬॥

রাক্ষসেন তদা ভীমং ক্লিশ্যমানং নিরীক্ষ্য চ।
উবাচেদং বচঃ পার্থঃ প্রহসন্ শনকৈরিব ॥১৭॥
ভীম! মা ভৈর্মহাবাহো! ন ত্বাং বুধ্যামহে বয়ম্।
সমেতং ভীমরূপেণ রক্ষসা শ্রমকর্ষিতম্ ॥১৮॥
*সাহায্যেঽস্মি স্থিতঃ পার্থঃ পাতয়িষ্যামি রাক্ষসম্।*
নকুলঃ সহদেবশ্চ মাতরং গোপয়িষ্যতঃ ॥১৯॥

ভীমসেন উবাচ।

উদাসীনো নিরীক্ষস্ব ন কার্য্যঃ সম্ভ্রমস্ত্বয়া।
ন জাত্বয়ং পুনর্জীবেন্মদ্বাহ্বন্তরমাগতঃ ॥২০॥

অর্জ্জুন উবাচ।

কিমনেন চিরং ভীম! জীবতা পাপরক্ষসা।
গন্তব্যে ন চিরং স্থাতুমিহ শক্যমরিন্দম! ॥২১॥

ভারতকৌমুদী

রাক্ষসেনেতি। ক্লিশ্যমানং পীড্যমানম্। পার্থোঽর্জ্জুনঃ, যোগ্যত্বাৎ ॥১৭॥

ভীমেতি। ন বুধ্যামহে জ্যোৎস্নায়াং সত্যামপি রাত্রিবশান্ন সম্যগ্ জানীমহে ॥১৮॥

সাহায্য ইতি। সাহায্যে তব সাহায্যকরণে। পার্থোঽহমর্জ্জুনঃ ॥১৯॥

উদাসীন ইতি। উদাসীনো মৎপক্ষপাতরহিতঃ। সম্ভ্রমো রাক্ষসবিনাশায় ব্যস্ততা ॥২০॥

কিমিতি। কিং ফলম্, অপি তু কিমপি নেত্যর্থঃ। গন্তব্যে ইতোঽস্মাকং গমনৌচিত্যে ॥২১॥

তখন হিড়িম্ব ভীমকে নিপীড়ন করিতেছে দেখিয়া অর্জ্জুন হাসিতে হাসিতেই যেন ধীরে ধীরে এই কথা বলিলেন—॥১৭॥

'আর্য্য! মহাবাহু ভীমসেন! ভয় করিবেন না; আপনি ভীষণ রাক্ষসের সহিত মিলিত হইয়া পরিশ্রান্ত হইয়াছেন কি না আমরা বুঝিতে পারিতেছি না ॥১৮॥

আমি অর্জ্জুন; আপনার সাহায্য করিবার জন্য প্রস্তুত হইয়াছি; আমি উহাকে নিপাত করিব; নকুল ও সহদেব মাতৃদেবীকে রক্ষা করিবে' ॥১৯॥

ভীম বলিলেন—'অর্জ্জুন! ব্যস্ত হইও না; নিরপেক্ষ থাকিয়া নিরীক্ষণ কর। এই রাক্ষস আমার বাহুযুগলের ভিতরে আসিয়াছে; সুতরাং আর কখনও বাঁচিতে পারিবে না' ॥২০॥

অর্জ্জুন বলিলেন—'আর্য্য ভীম! এই পাপাত্মা রাক্ষসকে বেশী কাল জীবিত রাখিয়া ফল কি? আমাদের যাইতে হইবে, এখানে বেশী কাল থাকা উচিত নহে ॥২১॥

পুরা সংরজ্যতে প্রাচী পুরা সন্ধ্যা প্রবর্ত্ততে।
রৌদ্রে মুহূর্ত্তে রক্ষাংসি প্রবলানি ভবন্ত্যত ॥২২॥
ত্বরস্ব ভীম! মা ক্রীড় জহি রক্ষো বিভীষণম্।
পুরা বিকুরুতে মায়াং ভুজয়োঃ সারমর্পয় ॥২৩॥

বৈশম্পায়ন উবাচ।

অর্জ্জুনেনৈবমুক্তস্তু ভীমো রোষাজ্জ্বলন্নিব।
বলমাহারয়ামাস যদ্বায়োর্জগতঃ ক্ষয়ে ॥২৪॥
ততস্তস্যাম্বুদাভস্য ভীমো রোষাত্তু রক্ষসঃ।
উৎক্ষিপ্যাভ্রাময়দ্দেহং তূর্ণং শতগুণং তদা ॥২৫॥

ভীমসেন উবাচ।

বৃথা মাংসৈর্বৃথা পুষ্টো বৃথা বৃদ্ধো বৃথামতিঃ।
বৃথা মরণমর্হস্ত্বং বৃথাদ্য ন ভবিষ্যসি ॥২৬॥

---

ভারতকৌমুদী

পুরেতি। পুরা অব্যবহিতপরসময়ে, সংরজ্যতে অরুণোদয়াৎ রক্তবর্ণা ভবিষ্যতি। পুরা কিয়ৎপরমেব। রৌদ্রে তদাখ্যে সূর্য্যোদয়াৎ পূর্ব্ববর্ত্তিনি। রক্ষাংসি রাক্ষসাঃ ॥২২॥

ত্বরস্বেতি। বিভীষণং বিশেষেণ ভয়ঙ্করম্। পুরা পরবর্ত্তিনি রৌদ্রে মুহূর্ত্তে, বিকুরুতে আবিষ্করিষ্যতি, অয়ং রাক্ষস ইতি শেষঃ। সারং সর্ব্বং বলম্ ॥২৩॥

অর্জ্জুনেনেতি। যদ্ যাদৃশং বলং ভবতি, তাদৃশং বলম্, আহারয়ামাস বাহ্বোরানিন্যে ॥২৪॥

তত ইতি। অম্বুদাভস্য মেঘতুল্যকৃষ্ণবর্ণস্য। উৎক্ষিপ্য উত্তোল্য ॥২৫॥

ভারতভাবদীপঃ

ব্যপনীতো দূরে নীতঃ ॥১১—২০॥ গন্তব্যে সতি চিরং স্থাতুং ন শক্যম্ ॥২১—২২॥ বিভীষণং বিশেষেণ ভয়ঙ্করম্, পুরা প্রাগেব মায়াং বিকুরুতে রক্ষো রৌদ্রে মুহূর্ত্তে, অতঃ, অস্মিন্ সারং বলম্, অর্পয় নিপাতয়, এনং শীঘ্রং জহীত্যর্থঃ ॥২৩—২৪॥ আভ্রাময়ৎ সমন্তাদ্ভ্রামিতবান্ ॥২৫॥

---

কিছু কাল পরেই পূর্ব্বদিক্ রক্তবর্ণ হইয়া উঠিবে, প্রাতঃসন্ধ্যার কাল আসিবে; সেই রৌদ্রমুহূর্ত্তে রাক্ষসেরা প্রবল হইয়া থাকে ॥২২॥

অতএব আর্য্য! ভীম! সত্বর হউন, খেলা করিবেন না, ভীষণ রাক্ষসকে মারিয়া ফেলুন; না হইলে, কিছু পরেই ও মায়া বিস্তার করিবে। সুতরাং বাহুদ্বয়ের সম্পূর্ণ বল দিন' ॥২৩॥

বৈশম্পায়ন কহিলেন—অর্জ্জুন এইরূপ বলিলে, ভীমসেন ক্রোধে জ্বলিতে থাকিয়াই যেন, বাহুযুগলে প্রলয়কালীন বায়ুর তুল্য বল আহরণ করিলেন ॥২৪॥

তাহার পর, ভীম ক্রোধবশতঃ সেই কৃষ্ণবর্ণ রাক্ষসের শরীরটাকে উত্তোলন করিয়া তখনই শতগুণ বেগে সত্বর ঘুরাইতে লাগিলেন ॥২৫॥

ক্ষেমমগ্য করিষ্যামি যথা বনমকণ্টকম্ ।
ন পুনর্ম্মানুষান্ হত্বা ভক্ষয়িষ্যসি রাক্ষস ! ॥২৭॥

অর্জ্জুন উবাচ ।

যদি বা মন্যসে ভারং ত্বমিমং রাক্ষসং যুধি ।
করোমি তব সাহায্যং শীঘ্রমেব নিপাত্যতাম্ ॥২৮॥
অথবাঽপ্যহমেবৈনং হনিষ্যামি বৃকোদর ! ।
কৃতকর্ম্মা পরিশ্রান্তঃ সাধু তাবদুপারম ॥২৯॥

বৈশম্পায়ন উবাচ ।

তস্য তদ্বচনং শ্রুত্বা ভীমসেনোঽত্যমর্ষণঃ ।
নিষ্পিষ্যৈনং বলাদ্ভূমৌ পশুমারমমারয়ৎ ॥৩০॥

ভারতকৌমুদী

বৃথেতি। বৃথা দেবাদিভ্যোঽদত্তত্বান্নিষ্ফলৈর্ম্মাংসৈঃ, বৃথা পুষ্টো লোকোপকারাকরণান্নিষ্ফলং সবলীভূতঃ, বৃথা বৃদ্ধো জ্ঞানানুদয়াৎ, বৃথামতির্নিষ্ফলবুদ্ধির্বিবেকাভাবাৎ, বৃথা মরণং রোগব্যতিরিক্তকারণেন মৃত্যুম্, অর্হঃ প্রাপ্তং যোগ্যস্ত্বম্, অদ্য বৃথা ন ভবিষ্যসি, অপি তু ভবিষ্যস্যেবেত্যর্থঃ, মৃতত্বাৎ ॥২৬॥

ক্ষেমমিতি। ক্ষেমম্ অস্য দেশস্য মঙ্গলম্। যথা যতঃ, বনমকণ্টকং করিষ্যামি ॥২৭॥

যদীতি। ভারং হন্তুং দুষ্করম্ ॥২৮॥

অথবেতি। কৃতকর্ম্মা রাক্ষসস্য কাতরতাকরণাদেব কৃতকার্য্যঃ। উপারম বিরম ॥২৯॥

তস্যেতি। অত্যমর্ষণো নিতান্তক্রুদ্ধঃ সন্। পশোরিব মারো মারণং যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা ॥৩০॥

ভারতভাবদীপঃ

বৃথা বৃদ্ধো দীর্ঘত্বং গতঃ, বৃথামরণং বাহুযুদ্ধেন হতস্য স্বর্গকীর্ত্ত্যোরভাবাৎ ॥২৬—২৭॥ ক্রোধো-

ভীমসেন বলিলেন—'তুই বৃথা মাংস দ্বারা বৃথা পরিপুষ্ট, বৃথা বৃদ্ধ ও বৃথাবুদ্ধি হইয়াছিস্ ; সুতরাং তোর বৃথা মৃত্যু হওয়াই উচিত ; তুই আজ বৃথা হইবি না ? ॥২৬॥

আমি আজ এই বনটাকে নিষ্কণ্টক করিয়া এ দেশের মঙ্গল করিব। রাক্ষস ! তুই আর মানুষ মারিয়া খাইতে পারিবি না' ॥২৭॥

অর্জ্জুন বলিলেন—'আর্য্য ! আপনি যদি যুদ্ধে এই রাক্ষসকে ভার বলিয়া মনে করেন, তবে আমি আপনার সাহায্য করিতেছি, সত্বর ইহাকে নিপাত করুন ॥২৮॥

অথবা আমিই ইহাকে বধ করিব ; আপনি কৃতকার্য্য হইয়া পরিশ্রান্ত হইয়াছেন ; সুতরাং আপনি বিরত হউন ॥২৯॥

স মার্য্যমাণো ভীমেন ননাদ বিপুলং স্বনম্।
পূরয়ংস্তদ্বনং সর্ব্বং জলার্দ্র ইব দুন্দুভিঃ ॥৩১॥
বাহুভ্যাং যোক্ত্রয়িত্বা তং বলবান্ পাণ্ডুনন্দনঃ।
মধ্যে ভঙ্‌ক্ত্বা মহাবাহুর্হর্ষয়ামাস পাণ্ডবান্ ॥৩২॥
হিড়িম্বং নিহতং দৃষ্ট্বা সংহৃষ্টাস্তে তরস্বিনঃ।
অপূজয়ন্নরব্যাঘ্রং ভীমসেনমরিন্দমম্ ॥৩৩॥
অভিপূজ্য মহাত্মানং ভীমং ভীমপরাক্রমম্।
পুনরেবার্জ্জুনো বাক্যমুবাচেদং বৃকোদরম্ ॥৩৪॥
ন দূরে নগরং মন্যে বনাদস্মাদহং বিভো!।
শীঘ্রং গচ্ছাম ভদ্রং তে ন নো বিদ্যাৎ সুযোধনঃ ॥৩৫॥

ভারতকৌমুদী

স ইতি। মার্য্যমাণো নিহন্যমানঃ। ননাদ চকার ॥৩১॥

বাহুভ্যামিতি। আত্মনো বাহুভ্যাম্, যোক্ত্রয়িত্বা পৃষ্ঠোপরি পদং দত্ত্বা শিরসা সহ চরণ-দ্বয়ং যোজয়িত্বা। যোক্ত্রং যুক্তং কৃত্বেতি যোক্ত্রয়িত্বা করোত্যর্থেনন্তাৎ ক্ত্বা ॥৩২॥

হিড়িম্বমিতি। তে যুধিষ্ঠিরাদয়ঃ, তরস্বিনো বলবন্তঃ। অপূজয়ন্ প্রাশংসন্ ॥৩৩॥

অভিপূজ্যেতি। ইদমনুপদমুচ্যমানম্ ॥৩৪॥

নেতি। তে তব, ভদ্রং মঙ্গলমস্তু। নঃ অস্মান্, বিদ্যাৎ অত্র স্থিতত্বেন জানীয়াৎ ॥৩৫॥

ভারতভাবদীপঃ

দীপনায়ার্জ্জুন উবাচ। যদি বেত্তি ॥২৮—৩১॥ যোক্ত্রয়িত্বা নিবধ্য উরোদেশে গৃহীত্বা প্রতীপং

---

বৈশম্পায়ন বলিলেন—অর্জ্জুনের সেই কথা শুনিয়া, ভীমসেন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া, হিড়িম্বকে বলপূর্ব্বক ভূতলে নিষ্পেষণ করিয়া পশুর মত মারিয়া ফেলিলেন ॥৩০॥

ভীম যখন হিড়িম্বকে বধ করিতেছিলেন, তখন সে সেই বন পরিপূর্ণ করিয়া জলার্দ্র দুন্দুভির ন্যায় বিশাল শব্দ করিল ॥৩১॥

বলবান্ ভীমসেন হস্ত দ্বারা হিড়িম্বরাক্ষসের মস্তকের সহিত পাদদ্বয় সংযুক্ত করিয়া, মধ্যদেশে ভাঙ্গিয়া, অপর পাণ্ডবগণকে আনন্দিত করিলেন ॥৩২॥

তখন বলবান্ পাণ্ডবগণ হিড়িম্বরাক্ষসকে নিহত দেখিয়া, আনন্দিত হইয়া, শত্রুহন্তা নরশ্রেষ্ঠ ভীমসেনের প্রশংসা করিতে লাগিলেন ॥৩৩॥

তাহার পর, অর্জ্জুন ভয়ঙ্কর-শক্তিশালী মহাত্মা ভীমসেনের পূজা করিয়া, তাঁহাকে পুনরায় এই কথা বলিলেন—॥৩৪॥

'আর্য্য! আমি মনে করি—এই বন হইতে নগর অধিক দূরে নহে।

ততঃ সর্ব্বে তথেত্যুক্ত্বা মাত্রা সহ মহারথাঃ।
প্রযযুঃ পুরুষব্যাঘ্রা হিড়িম্বা চৈব রাক্ষসী ॥৩৬॥

*ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি হৈড়িম্বে হিড়িম্ববধো নামাষ্টচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ **

—:*:—

## ঊনপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ

—:*:—

ভীমসেন উবাচ।

স্মরন্তি বৈরং রক্ষাংসি মায়ামাশ্রিত্য মোহিনীম্।
হিড়িম্বে! ব্রজ পন্থানং ত্বমিমং ভ্রাতৃসেবিতম্ ॥১॥

যুধিষ্ঠির উবাচ।

ক্রুদ্ধোঽপি পুরুষব্যাঘ্র! ভীম! মাস্ম স্ত্রিয়ং বধীঃ।
শরীরগুপ্ত্যভ্যধিকং ধর্ম্মং গোপায় পাণ্ডব! ॥২॥

ভারতকৌমুদী

তত ইতি। মাত্রা কুন্ত্যা। হিড়িম্বা চ তৈঃ সার্দ্ধং প্রযযৌ ॥৩৬॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্বণি হৈড়িম্বে অষ্টচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

স্মরন্তীতি। ইমং ময়ৈব কৃতম্, তব ভ্রাত্রা হিড়িম্বেন সেবিতমাশ্রিতং মৃত্যুমিত্যর্থঃ ॥১॥

ভারতভাবদীপঃ

বিনাম্য যষ্টিবন্মধ্যদেশে ভঙ্‌ক্ত্বা ত্রোটয়িত্বা পশুমারমমারয়ৎ পাণ্ডবাংশ্চ হর্ষয়ামাসে-ত্যন্বয়ঃ ॥৩২—৩৬॥

ইতি আদিপর্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪৮॥

—:*:—

সুতরাং আমরা সত্বর সেখানে যাইব; তাহা হইলে আর দুর্য্যোধন আমাদিগকে জানিতে পারিবে না। আপনার মঙ্গল হউক' ॥৩৫॥

'তাহাই হউক' এই কথা বলিয়া, পুরুষশ্রেষ্ঠ মহারথ পাণ্ডবগণ মাতা কুন্তীর সহিত যাইতে লাগিলেন; হিড়িম্বাও তাঁহাদের সঙ্গে যাইতে থাকিল ॥৩৬॥

—:০:—

ভীম বলিলেন—'রাক্ষসেরা মোহিনী মায়া অবলম্বন করিয়া শত্রুতা সাধন করিয়া থাকে। সুতরাং হিড়িম্বা! তুইও তোর ভাইয়ের এই পথেই যা' ॥১॥

* '…দ্বিপঞ্চাশদধিকঃ…' '…চতুঃপঞ্চাশদধিকঃ…' '…ষট্‌ষষ্ট্যধিকঃ…' ইতি পাঠান্তরাণি।

[২]…শরণাগতগুপ্ত্যা ত্বং ধর্ম্মম্ ।

বধাভিপ্রায়মায়ান্তমবধীস্ত্বং মহাবলম্।
রক্ষসন্তস্য ভগিনী কিং নঃ ক্রুদ্ধা করিষ্যতি ॥৩॥
বৈশম্পায়ন উবাচ।
হিড়িম্বা তু ততঃ কুন্তীমভিবাদ্য কৃতাঞ্জলিঃ।
যুধিষ্ঠিরঞ্চ কৌন্তেয়মিদং বচনমব্রবীৎ ॥৪॥
আর্য্যে! জানাসি যদ্দুঃখমিহ স্ত্রীণামনঙ্গজম্।
তদিদং মামনুপ্রাপ্তং ভীমসেনকৃতং শুভে! ॥৫॥
সোঢ়ং তৎ পরমং দুঃখং ময়া কালপ্রতীক্ষয়া।
সোঽয়মভ্যাগতঃ কালো ভবিতা মে সুখোদয়ঃ ॥৬॥
ময়া হ্যুৎসৃজ্য সুহৃদঃ স্বধর্ম্মং স্বজনং তথা।
বৃতোঽয়ং পুরুষব্যাঘ্রস্তব পুত্রঃ পতিঃ শুভে! ॥৭॥

ভারতকৌমুদী

ক্রুদ্ধ ইতি। শরীরস্য গুপ্তে রক্ষণাদভ্যধিকম্। গোপায় রক্ষ ॥২॥
বধেতি। বধস্য অভিপ্রায়ো যস্য তং হিড়িম্বম্। তদ্ভগিন্যাস্ততো দুর্বলত্বমিত্যাশয়ঃ ॥৩॥
হিড়িম্বেতি। ভীমপ্রাপ্তৌ গত্যন্তরাভাবাৎ কুন্তীযুধিষ্ঠিরয়োরনুনয়োঽয়ম্ ॥৪॥
আর্য্য ইতি। জানাসি, আত্মনঃ স্ত্রীত্বাদেবেতি ভাবঃ। অনঙ্গজং কামাজ্জাতম্ ॥৫॥
সোঢ়মিতি। কালপ্রতীক্ষয়া যদি কদাচিন্মনোমতঃ পুরুষঃ প্রাপ্যেত ইত্যাশয়েত্যর্থঃ ॥৬॥

ভারতভাবদীপঃ

স্মরন্তীতি। ভ্রাতৃসেবিতং পন্থানং মৃত্যুম্ ॥১—৩॥ অভিবাদ্য আর্য্যে! ইত্যাভাষ্য,

যুধিষ্ঠির বলিলেন—'পুরুষশ্রেষ্ঠ ভীম! ক্রুদ্ধ হইয়াও স্ত্রীহত্যা করিও না। কারণ, আত্মরক্ষা অপেক্ষা ধর্ম্মরক্ষা অধিক; সুতরাং সেই ধর্ম্ম রক্ষা কর ॥২॥

মহাবল হিড়িম্ব আমাদিগকে বধ করিবার অভিপ্রায়েই আসিয়াছিল, তুমি তাহাকে বধ করিয়াছ; এ অবস্থায় তাহার ভগিনী ক্রুদ্ধ হইয়াই বা আমাদের কি করিবে'? ॥৩॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, হিড়িম্বা কুন্তী ও যুধিষ্ঠিরকে অভিবাদন করিয়া, কৃতাঞ্জলি হইয়া, তাঁহাদের নিকট এই কথা বলিল—॥৪॥

'আর্য্যে! স্ত্রীলোকদের কামজনিত যে কি দুঃখ হয়, তাহা আপনি জানেন। আপনার ভীমসেনকৃত সেই দুঃখ এই আমার উপস্থিত হইয়াছে ॥৫॥

সেই দারুণ দুঃখ আমি কালপ্রতীক্ষা করিয়া এ যাবৎ সহ্য করিয়াছি; সেই কাল এই উপস্থিত হইয়াছে; এখন সুখের আবির্ভাব হইবে ॥৬॥

[৬]…ময়া কামপরীতয়া…।

বীরেণাহং তথানেন ত্বয়া চাপি যশস্বিনি ! ।
প্রত্যাখ্যাতা ন জীবামি সত্যমেতদ্‌ব্রবীমি তে ॥৮॥
তদর্হসি কৃপাং কর্ত্তুং ময়ি ত্বং বরবর্ণিনি ! ।
তন্মাং মূঢ়েতি মত্বা ত্বং ভক্তা চানুগতেতি চ ॥৯॥
ভর্ত্রানেন মহাভাগে ! সংযোজয় সুতেন তে ।
তমুপাদায় গচ্ছেয়ং যথেষ্টং দেবরূপিণম্ ।
পুনশ্চৈবানয়িষ্যামি বিশ্রম্ভং কুরু মে শুভে ! ॥১০॥
অহং হি মনসা ধ্যাতা সর্বান্নেষ্যামি বঃ সদা ।
বৃজিনাত্তারয়িষ্যামি দুর্গেষু বিষমেষু চ ॥১১॥

ভারতকৌমুদী

ময়েতি। স্বধর্ম্মমিত্যনেন রাক্ষসোচিতস্বৈরচারিত্বপরিত্যাগসূচনেনাত্মনঃ পবিত্রতা সূচিতা ॥৭॥

বীরেণেতি। অনেন ভীমসেনেন। প্রত্যাখ্যাতা নিরাকৃতা ॥৮॥

তদিতি। মূঢ়া কর্ত্তব্যাকর্ত্তব্যজ্ঞানহীনা ॥৯॥

ভর্ত্রেতি। গচ্ছেয়ং রন্তুমিতি শেষঃ। আনয়িষ্যামি তবান্তিকমেবানেষ্যামি। বিশ্রম্ভং ময়ি মদ্বাক্যে চ বিশ্বাসম্। ষট্‌পদমিদং পদ্যম্ ॥১০॥

অহমিতি। ধ্যাতা যুষ্মাভিশ্চিন্তিতা। বৃজিনাদ্বিপদঃ। দুর্গেষু দুর্গমেষু ॥১১॥

আমি বন্ধুবর্গ, স্বধর্ম্ম ও স্বজন পরিত্যাগ করিয়া, পুরুষশ্রেষ্ঠ বলিয়া আপনার এই পুত্রটীকে পতিরূপে বরণ করিয়াছি ॥৭॥

হে যশস্বিনি ! এই বীর ভীমসেন এবং আপনি যদি আমাকে প্রত্যাখ্যান করেন, তাহা হইলে আমি বাঁচিব না ; ইহা আপনার নিকট সত্য বলিতেছি ॥৮॥

অতএব আপনি আমাকে মুগ্ধা, ভক্তা ও অনুগতা মনে করিয়া আমার উপরে দয়া করুন ॥৯॥

ভাগ্যবতি ! আপনার এই পুত্রই আমার পতি। সুতরাং আপনি উঁহার সহিত আমাকে সংযুক্ত করিয়া দিন। আমি এই দেবমূর্ত্তি পতিকে লইয়া অভীষ্ট স্থানে যাইব, আবার আনিয়া দিব ; আপনি আমার উপরে বিশ্বাস করুন ॥১০॥

আপনারা আমাকে মনে মনে চিন্তা করিবামাত্রই আমি আপনাদের সকলকেই দুর্গম বিষম স্থানেও লইয়া যাইব এবং বিপদ হইতে উদ্ধার করিব ॥১১॥

(৮)…ত্বয়া বাপি…। (৯) মত্বা মূঢ়েতি যন্মাং ত্বং ভক্তা বানুগতেতি বা…।

পৃষ্ঠেন বো বহিষ্যামি শীঘ্রং গতিমভীপ্সতঃ।
যূয়ং প্রসাদং কুরুত ভীমসেনো ভজেত মাম্ ॥১২॥
আপদস্তরণে প্রাণান্ ধারয়েদ্যেন তেন বা।
সর্ব্বমাদৃত্য কর্ত্তব্যং তং ধর্ম্মমনুবর্ত্ততা ॥১৩॥
আপৎসু যো ধারয়তি ধর্ম্মং ধর্ম্মবিদুত্তমঃ।
ব্যসনং হ্যেব ধর্ম্মস্য ধর্ম্মিণামাপদুচ্যতে ॥১৪॥
পুণ্যং প্রাণান্ ধারয়তি পুণ্যং প্রাণদমুচ্যতে।
যেন যেনাচরেদ্ধর্ম্মং তস্মিন্ গর্হা ন বিদ্যতে ॥১৫॥

## ভারতকৌমুদী

পৃষ্ঠেনেতি। বো যুষ্মান্, বহিষ্যামি বক্ষ্যামি। ইড়াগম আর্ষঃ। প্রসাদমনুগ্রহম্ ॥১২॥

অথ রিরংসাজ্ঞাপনেন স্ত্রিয়াস্তে মহত্যেব ন্যূনতেত্যাহ আপদ ইতি। অনুবর্ত্ততানুসরতা ॥১৩॥

কামাপদো মমোদ্ধারেণ যুষ্মাকং ধর্ম্ম এব ভবেদিত্যাহ আপৎস্বিতি। য আপৎসু পরস্য ধর্ম্মম্, ধারয়তি রক্ষতি স এব উত্তমো ধর্ম্মবিৎ। তব কা নাম আপদিত্যাহ ব্যসনমিতি। ধর্ম্মস্য ব্যসনং ভ্রংশঃ। ভীমস্য পতিত্বেন বরণাদিদানীং পুরুষান্তরগ্রহণে ধর্ম্মভ্রংশ এবেতি ভাবঃ ॥১৪॥

অথ রাক্ষসীপরিণয়ে ভীমস্য নিন্দা ভবেদিত্যাহ পুণ্যমিতি। ধারয়তি রক্ষতি। অতএব পুণ্যং প্রাণদমুচ্যতে। ধর্ম্মং তৎ পুণ্যম্। গর্হা নিন্দা। ভীমেন পরিণয়াভাবে মৎপ্রাণা ন স্থাস্যন্তীতি ভাবঃ ॥১৫॥

## ভারতভাবদীপঃ

চৌরাদিকস্য বদে রূপম্ ॥৪—১১॥ বহিষ্যামি প্রাপয়িষ্যামি, আর্ষ ইট্। "প্রবক্ষ্যামি" ইতি পাঠেঽপি বহেরেব রূপম্। গতিং গম্যং দেশম্ ॥১২॥ আবৃত্যাঙ্গীকৃত্য ॥১৩॥ ব্যসনং

---

আপনারা শীঘ্র যাইতে ইচ্ছা করিলে, আমি আপনাদিগকে পিঠে করিয়া বহন করিব। আপনারা অনুগ্রহ করুন, ভীম আমার পাণি গ্রহণ করুন ॥১২॥

বিপদ উপস্থিত হইলে, যে কোন উপায়ে তাহা হইতে উদ্ধার পাইয়া প্রাণ ধারণ করিবে এবং ধর্ম্মের অনুসরণ করিয়া আদরপূর্ব্বক সকল কার্য্যই করিবে ॥১৩॥

বিপদের সময় যিনি পরের ধর্ম্ম রক্ষা করেন, তিনিই শ্রেষ্ঠ ধর্ম্মজ্ঞ; আর ধর্ম্ম হইতে ভ্রষ্ট হওয়াকেই ধার্ম্মিকের বিপদ বলা হয় ॥১৪॥

ধর্ম্ম প্রাণ রক্ষা করে, এই জন্যই ধর্ম্মকে প্রাণদাতা বলে। অতএব যে যে উপায়ে ধর্ম্ম করা যায়, তাহাতে কোন নিন্দা নাই ॥১৫॥

যুধিষ্ঠির উবাচ।

এবমেব যথাত্থ ত্বং হিড়িম্বে! নাত্র সংশয়ঃ।
স্থাতব্যন্তু ত্বয়া সত্যে যথা ব্রুয়াং সুমধ্যমে!॥১৬॥
স্নাতং কৃতাহ্নিকং ভদ্রে! কৃতকৌতুকমঙ্গলম্।
ভীমসেনং ভজেথাস্ত্বং প্রাগস্তগমনাদ্রবেঃ॥১৭॥
অহঃস্থ বিহরানেন যথাকামং মনোজবা।
অয়ং ত্বানয়িতব্যস্তে ভীমসেনঃ সদা নিশি॥১৮॥

বৈশম্পায়ন উবাচ।

তথেতি তৎ প্রতিজ্ঞায় ভীমসেনোঽব্রবীদিদম্।
শৃণু রাক্ষসি! সত্যেন সময়ং তে বদাম্যহম্॥১৯॥
যাবৎ কালেন ভবতি পুত্রস্যোৎপাদনং শুভে!।
তাবৎ কালং গমিষ্যামি ত্বয়া সহ সুমধ্যমে!॥২০॥

ভারতকৌমুদী

এবমিতি। আত্থ ব্রবীষি। সত্যে স্থাতব্যং ন পুনঃ প্রতারণা কর্ত্তব্যেতি ভাবঃ॥১৬॥
স্নাতমিতি। দিবসে তু তাদৃশং রাক্ষসমায়াভয়মস্মাকং নাস্তীত্যাশয়ঃ॥১৭॥
অহঃস্বিতি। অনেন ভীমেন সহ। মনস ইব জবো বেগো যস্যাঃ সা॥১৮॥
তথেতি। সময়ং ত্বয়া সার্দ্ধং মম বিহারকালম্॥১৯॥
যাবদিতি। গমিষ্যামি যথেষ্টবিহারায়েতি ভাবঃ॥২০॥

যুধিষ্ঠির বলিলেন—'হিড়িম্বে! তুমি যাহা বলিলে, তাহা সত্য; এ বিষয়ে কোন সন্দেহ নাই। তবে, সুন্দরি! আমি যেরূপ বলিতেছি, তোমার সেইরূপ সত্য রক্ষা করিতে হইবে॥১৬॥

ভদ্রে! ভীম স্নান, আহ্নিক ও মাঙ্গলিক বেশ-ভূষাদি করিলে পর, সূর্য্যাস্তের পূর্ব্বে তুমি উহার সহিত বিহার করিবে॥১৭॥

তুমি মনের ন্যায় বেগশালিনী হইয়া দিনের বেলায় ইচ্ছানুসারে উহার সহিত বিহার করিবে; কিন্তু প্রত্যহই রাত্রিবেলায় উহাকে আমাদের নিকটে আনিয়া দিতে হইবে'॥১৮॥

বৈশম্পায়ন কহিলেন—'তাহাই হইবে' এইরূপ স্বীকার করিয়া ভীম এই কথা বলিলেন—'রাক্ষসি! শোন, আমি তোমার নিকট সত্যভাবে বিহারের সময় বলিতেছি—॥১৯॥

'সুন্দরি! যে পর্য্যন্ত তোমার পুত্র জন্মিবে, সেই পর্য্যন্তই আমি তোমার সহিত বিহার করিবার জন্য গমন করিব, (তাহার পরে আর পারিব না)॥২০॥

তথেতি তৎ প্রতিশ্রুত্য হিড়িম্বা রাক্ষসী তদা।
ভীমসেনমুপাদায় সোর্দ্ধমাচক্রমে ততঃ ॥২১॥
শৈলশৃঙ্গেষু রম্যেষু দেবতায়তনেষু চ।
মৃগপক্ষিবিঘুষ্টেষু রমণীয়েষু সর্ব্বদা ॥২২॥
কৃত্বা চ পরমং রূপং সর্ব্বাভরণভূষিতা।
সঞ্জল্পন্তী সুমধুরং রময়ামাস পাণ্ডবম্ ॥২৩॥ (যুগ্মকম্)
তথৈব বনদুর্গেষু পুষ্পিতদ্রুমসানুষু।
সরঃসু রমণীয়েষু পদ্মোৎপলযুতেষু চ ॥২৪॥
নদীদ্বীপপ্রদেশেষু বৈদূর্য্যসিকতাসু চ।
সুতীর্থবনতোয়াসু তথা গিরিনদীষু চ ॥২৫॥
কাননেষু বিচিত্রেষু পুষ্পিতদ্রুমবল্লিষু।
হিমবদ্‌গিরিকুঞ্জেষু গুহাসু বিবিধাসু চ ॥২৬॥
প্রফুল্লশতপত্রেষু সরঃস্বমলবারিষু।
সাগরস্য প্রদেশেষু মণিহেমচিতেষু চ ॥২৭॥

ভারতকৌমুদী

তথেতি। সা হিড়িম্বা, ঊর্দ্ধম্, আচক্রমে গতবতী ॥২১॥

শৈলেতি। মৃগপক্ষিভির্বিঘুষ্টেষু শব্দিতেষু। পরমং সুন্দরম্ ॥২২—২৩॥

তথেতি। সপ্তম্যন্তানাং পদানাং বক্ষ্যমাণয়া রময়ামাসেত্যনয়া ক্রিয়য়ান্বয়ঃ। বনান্যেব দুর্গাণি তেষু। পুষ্পিতা দ্রুমা যেষু তাদৃশেষু সানুষু পর্বতসমতলদেশেষু। বৈদূর্য্যরূপাঃ সিকতা-স্তাসু। শোভনানি তীর্থানি ঘট্টাঃ বনানি তোয়ানি চ যাসাং তাসু। পুষ্পিতা দ্রুমা বল্লয়ো লতাশ্চ যেষু তেষু। প্রফুল্লানি বিকসিতানি শতপত্রাণি পদ্মানি যেষু তেষু। মণিভির্হেম-

'তাহাই হইবে' এইরূপ স্বীকার করিয়া হিড়িম্বা রাক্ষসী তখনই ভীমকে লইয়া উপরের দিকে চলিয়া গেল ॥২১॥

তাহার পর, হিড়িম্বা মনোহর রূপ ধারণ করিয়া, সমস্ত অলঙ্কারে অলঙ্কৃত হইয়া, অতিমধুর বাক্য বলিতে থাকিয়া, পশু-পক্ষীর রবযুক্ত মনোহর পর্ব্বত-শৃঙ্গে এবং সুন্দর সুন্দর দেবতার স্থানে যাইয়া ভীমের সহিত বিহার করিতে লাগিল ॥২২—২৩॥

এবং দুর্গম বন, পুষ্পিত-বৃক্ষ-পূর্ণ পার্ব্বত্য সমতল ভূমি, পদ্ম ও উৎপলযুক্ত মনোহর সরোবর, নদীর দ্বীপ, বৈদূর্য্যমণিময়-বালুকাভূমি, সুন্দর ঘাট, বন ও জলযুক্ত পার্ব্বত্যনদী, পুষ্পিত বৃক্ষ-লতা-পূর্ণ বিচিত্র বন, হিমালয়কুঞ্জ, নানা-

(২৭) পল্বলেষু চ রম্যেষু মহাশালবনেষু চ। দেবারণ্যেষ…।

পত্তনেষু চ রম্যেষু তথৈবোপবনেষু চ।
দেবারণ্যেষু পুণ্যেষু তথা পর্ব্বতসানুষু ॥২৮॥
গুহ্যকানাং নিবাসেষু তাপসায়তনেষু চ।
*সর্ব্বর্ত্তুফলপুষ্পেষু মানসেষু সরঃসু চ ॥২৯॥*
বিভ্রতী পরমং রূপং রময়ামাস পাণ্ডবম্।
রময়ন্তী তথা ভীমং তত্র তত্র মনোজবা ॥৩০॥ (কুলকম্)
প্রজজ্ঞে রাক্ষসী পুত্রং ভীমসেনান্মহাবলম্।
বিরূপাক্ষং মহাবক্ত্রং শঙ্কুকর্ণং বিভীষণম্ ॥৩১॥
ভীমনাদং সুতাম্রোষ্ঠং তীক্ষ্ণদংষ্ট্রং মহারবম্।
মহেষ্বাসং মহাবীর্য্যং মহাসত্ত্বং মহাভুজম্ ॥৩২॥
মহাজবং মহাকায়ং মহামায়মরিন্দমম্।
দীর্ঘঘোণং মহোরস্কং বিকটোদ্বদ্ধপিণ্ডিকম্ ॥৩৩॥

---

ভারতকৌমুদী

ভিশ্চ চিতেষু ব্যাপ্তেষু। পত্তনেষু নগরেষু। গুহ্যকানাং যক্ষাণাম্। সর্ব্বেষু ঋতুষু ফলানি পুষ্পাণি চ যেষু তেষু, মানসেষু তদাখ্যেষু। গৌরবাদ্বহুবচনম্। রময়ন্তী হাবভাবাদিনা আনন্দয়ন্তী, মনোজবা মনোবদেব বেগবতী হিড়িম্বা ॥২৪—৩০॥

প্রজজ্ঞ ইতি। প্রজজ্ঞে জনয়ামাস। সকর্ম্মকত্বমার্ষম্। রাক্ষসী হিড়িম্বা। বিরূপে বিকৃতে অক্ষিণী যস্য তম্। শঙ্কুবৎ সূক্ষ্মাগ্রৌ কর্ণৌ যস্য তম্, বিশেষেণ ভীষণস্তম্। মহেষ্বাসং মহাধনুর্দ্ধরম্। মহাসত্ত্বং বিশেষাধ্যবসায়শীলম্। দীর্ঘা ঘোণা নাসিকা যস্য তম্

ভারতভাবদীপঃ

বাধকম্ ॥১৪—৩০॥ শঙ্কুকর্ণং তীক্ষ্ণাগ্রস্তব্ধকর্ণম্ ॥৩১—৩২॥ দীর্ঘঘোণং দীর্ঘনাসিকম্।

---

বিধ গুহা, প্রস্ফুটিত পদ্ম ও নির্ম্মল-জলযুক্ত সরোবর, মণিময় ও সুবর্ণময় সমুদ্রতীর, মনোহর নগর ও উপবন, পবিত্র দেববন ও পার্ব্বত্য সমতল ভূমি, যক্ষালয়, তপস্বীর আশ্রম এবং সকল ঋতুতেই পুষ্প ও ফলযুক্ত মানসসরোবর, এই সকল স্থানে মনের ন্যায় বেগগামিনী হিড়িম্বা মনোহর রূপ ধারণ করিয়া, হাব-ভাবাদি দ্বারা ভীমসেনকে আনন্দিত করিতে থাকিয়া, তাঁহার সহিত বিহার করিল ॥২৪—৩০॥

তাহার পর, হিড়িম্বা ভীমসেন হইতে একটী বলবান্ পুত্র প্রসব করিল; তাহার নয়নযুগল বিকৃত, মুখমণ্ডল বিশাল, কর্ণযুগল শঙ্কুর (পেরেকের) ন্যায় সূক্ষ্মাগ্র, শব্দ ভয়ঙ্কর, ওষ্ঠ তাম্রবর্ণ, দন্ত সুতীক্ষ্ণ, কণ্ঠস্বর বিকট, ধনুর্বিদ্যা অধিক, তেজ গুরুতর, অধ্যবসায় অত্যন্ত, বাহুযুগল সুদীর্ঘ, বেগ গুরুতর, শরীর বিশাল,

অমানুষং মানুষজং ভীমবেগং মহাবলম্।
যঃ পিশাচানতীত্যান্যান্ বভূবাতীব রাক্ষসান্॥৩৪॥ (কলাপকম্)
বালোঽপি যৌবনং প্রাপ্তোঽমানুষেষু বিশাংপতে!।
সর্ব্বাস্ত্রেষু পরং বীরঃ প্রকর্ষমগমদ্বলী॥৩৫॥
সদ্যো হি গর্ভান্ রাক্ষস্যো লভন্তে প্রসবন্তি চ।
কামরূপধরাশ্চৈব ভবন্তি বহুরূপিকাঃ॥৩৬॥
প্রণম্য বিকচঃ পাদাবগৃহ্লাৎ স পিতুস্তদা।
মাতুশ্চ পরমেষ্বাসস্তৌ চ নামাস্য চক্রতুঃ॥৩৭॥
ঘটোহাস্যোৎকচ ইতি মাতা তং প্রত্যভাষত।
অব্রবীত্তেন নামাস্য ঘটোৎকচ ইতি স্ম হ॥৩৮॥

ভারতকৌমুদী

বিকটং বিশালং যথা স্যাত্তথা উদ্বদ্ধা জানুগুল্ফয়োর্মধ্যে ধৃতা পিণ্ডিকা রথচক্রনাভিবৎ গোল-াংসস্তূপো যেন তম্। অমানুষং রাক্ষসম্। অন্যান্ পিশাচান্ রাক্ষসাংশ্চ অতীত্য অতীব ভুঙ্গ ইত্যর্থঃ॥৩১—৩৪॥

নন্বু প্রসূতমাত্রে কথমীদৃশতেত্যাহ বাল ইতি। অমানুষেষু রাক্ষসেষু মধ্যে॥৩৫॥

অথ তথাপি কথমেতদুপপদ্যত ইত্যাহ সদ্য ইতি। সদ্য ইতি সর্ব্বত্রান্বীয়তে॥৩৬॥

প্রণম্যেতি। বিশিষ্টাঃ কচাঃ কেশা যস্য সঃ। পরমেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ॥৩৭॥

ভারতভাবদীপঃ

বিকটে বক্রে উদ্বদ্ধে উচ্চে পিণ্ডিকে জানুগুল্ফান্তরে, পাশ্চাত্যপ্রদেশঃ পিণ্ডিকা, তে দ্বে যস্য তং বিকটোদ্বদ্ধপিণ্ডিকম্॥৩৩—৩৬॥ বিকচঃ কেশহীনঃ॥৩৭॥ ঘট ইতি। ঘটসাদৃশ্যাৎ ঘটঃ শিরঃ। "ঘটঃ সমাধিভেদে না শিরঃকূটকটেষু চ" ইতি মেদিনী। হ স্পষ্টম্, অস্য

মায়া ভয়ঙ্কর, নাসিকা দীর্ঘ, বক্ষ বৃহৎ, জানু ও গুল্ফের পশ্চাদ্ভাগ বিশাল ও গোল এবং আকৃতি অতিভীষণ ছিল; আর সে মানুষ হইতে জন্মিয়াও অমানুষ (রাক্ষস) হইয়াছিল এবং অন্যান্য রাক্ষস ও পিশাচগণকে অতিক্রম করিয়া তখনই অতিভীষণ হইয়াছিল॥৩১—৩৪॥

মহারাজ! সেই হিড়িম্বার পুত্র বালক হইয়াও যৌবন লাভ করিয়াছিল এবং বলবান্ বীর হইয়া রাক্ষসের মধ্যে সমস্ত অস্ত্রে অত্যন্ত উৎকর্ষ লাভ করিয়াছিল॥৩৫॥

কারণ, রাক্ষসীরা গর্ভ ধারণ করিয়া সদ্যই প্রসব করে এবং সেই সন্তানও সদ্যই কামরূপী ও বহুরূপী হইয়া থাকে॥৩৬॥

বিলক্ষণ-কেশ-যুক্ত সেই হিড়িম্বাপুত্র তখনই পিতা ও মাতাকে নমস্কার করিয়া তাঁহাদের চরণ ধারণ করিল; তাঁহারাও উহার নামকরণ করিলেন॥৩৭॥

অনুরক্তশ্চ তানাসীৎ পাণ্ডবান্ স ঘটোৎকচঃ।
তেষাঞ্চ দয়িতো নিত্যমাত্মভূতো বভূব সঃ ॥৩৯॥
সংবাসসময়ো জীর্ণ ইত্যাভাষ্য ততস্তু তান্।
হিড়িম্বা সময়ং কৃত্বা স্বাং গতিং প্রত্যপদ্যত ॥৪০॥
ঘটোৎকচো মহাকায়ঃ পাণ্ডবান্ পৃথয়া সহ।
অভিবাদ্য যথান্যায়মব্রবীচ্চ প্রভাষ্য তান্ ॥৪১॥
কিং করোম্যহমার্য্যাণাং নিঃশঙ্কং বদতানঘাঃ!।
তং ব্রুবন্তং ভৈমসেনিং কুন্তী বচনমব্রবীৎ ॥৪২॥
ত্বং কুরূণাং কুলে জাতঃ সাক্ষাদ্ভীমসমো হ্যসি।
জ্যেষ্ঠঃ পুত্রোঽসি পঞ্চানাং সাহায্যং কুরু পুত্রক! ॥৪৩॥

ভারতকৌমুদী

ঘটেতি। ঘটস্যেব উহো বিতর্কো যস্য তত্তাদৃশং যৎ আস্যং মুখং মস্তকমিত্যর্থঃ তত্র ঊর্দ্ধাঃ কচাঃ কেশা যস্য সঃ। ইতি হেতোঃ। অব্রবীৎ লোক ইতি শেষঃ ॥৩৮॥

অন্বিতি। অনু লক্ষ্যীকৃত্য রক্তো ভক্ত্যাসক্তঃ। আত্মভূত আত্মীয়ান্তর্গতঃ ॥৩৯॥

সংবাসেতি। সংবাসস্য ভীমেন সহ বাসস্য সময়ঃ জীর্ণঃ অতীতঃ, পুত্রোৎপত্তিপর্য্যন্তং পূর্ব্বং ভীমেন নিয়মিতত্বাদিতি ভাবঃ। সময়ং শপথম্। স্বাং গতিং স্বস্থানম্ ॥৪০॥

ঘটোৎকচ ইতি। পৃথয়া কুন্ত্যা। প্রভাষ্য সম্বোধ্য ॥৪১॥

কিমিতি। আর্য্যাণাং পূজ্যানাং ভবতাম্ ॥৪২॥

ভারতভাবদীপঃ

পুত্রস্য উৎকচো বিকেশো যতস্ততো ঘট উৎকচো যস্যেতি যোগাৎ ঘটোৎকচ ইতি নামাব্রবীৎ

সেই হিড়িম্বাপুত্রের মাথাটা ঘটের মত এবং তাহাতে উঁচু উঁচু চুল ছিল বলিয়া হিড়িম্বা তাহাকে 'ঘটোৎকচ' বলিল; তাহাতেই সকলে তাহাকে 'ঘটোৎকচ' বলিয়া ডাকিত ॥৩৮॥

সেই ঘটোৎকচ পাণ্ডবগণের প্রতি অনুরক্ত হইয়াছিল বলিয়া সে তাঁহাদের সর্ব্বদা প্রিয় এবং আত্মীয়ের মধ্যে গণ্য হইয়াছিল ॥৩৯॥

ভীমের সহিত সহবাস করিবার সময় অতীত হইয়াছিল বলিয়া হিড়িম্বা পাণ্ডবগণের নিকট বিদায় লইয়া এবং একটি শপথ করিয়া স্বস্থানে চলিয়া গেল ॥৪০॥

বিশালশরীর ঘটোৎকচ কুন্তীর সহিত পাণ্ডবগণকে যথানিয়মে অভিবাদন করিয়া এবং তাঁহাদিগকে সম্বোধন করিয়া বলিল—॥৪১॥

'হে নিষ্পাপগণ! আমি আপনাদের কি করিব, তাহা নিঃশঙ্কভাবে বলুন'। ঘটোৎকচ এই কথা বলিলে, কুন্তী তাহাকে বলিলেন—॥৪২॥

বৈশম্পায়ন উবাচ।

পৃথয়াঽপ্যেবমুক্তস্তু প্রণম্যৈব বচোঽব্রবীৎ।
যথা হি রাবণো লোকে ইন্দ্রজিচ্চ মহাবলঃ।
বর্ষ্ম বীর্য্যসমো লোকে বিশিষ্টশ্চাভবং নৃষু ॥৪৪॥
কৃত্যকাল উপস্থাস্যে পিতৃনিতি ঘটোৎকচঃ।
আমন্ত্র্য রক্ষসাং শ্রেষ্ঠঃ প্রতস্থে চোত্তরাং দিশম্ ॥৪৫॥
স হি সৃষ্টো মঘবতা শক্তিহেতোর্মহাত্মনা।
কর্ণস্যাপ্রতিবীর্য্যস্য প্রতিযোদ্ধা মহারথঃ ॥৪৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্বণি হৈড়িম্বে ঘটোৎকচোৎপত্তির্নামোনপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

ত্বমিতি। পঞ্চানাং পাণ্ডবানাম্ ॥৪৩॥

পৃথয়েতি। ইন্দ্রজিচ্চ তৎপুত্রস্তৎসম এব মহাবল আসীদিতি শেষঃ। তথৈবাহং পিতু-র্ভীমসেনস্য বর্ষ্মণা দেহেন বীর্য্যেণ চ সমঃ অভবম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৪॥

কৃত্যেতি। কৃত্যকালে কার্য্যকালে। এতেন হিড়িম্বায়া অপি সময় উক্তঃ ॥৪৫॥

নন্ন ঘটোৎকচঃ কথমীদৃশীকৃত্য বিধাত্রা সৃষ্ট ইত্যাহ স ইতি। মঘবতা ইন্দ্রেণ। শক্তি-হেতোঃ স্বদত্তশক্তিনামাস্ত্রব্যয়হেতোঃ ॥৪৬॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি হৈড়িম্বে উনপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

॥৩৮॥ আত্মনিত্যং স্ববশঃ ॥৩৯॥ সংবাসসময়ঃ সহবাসকালঃ, জীর্ণঃ অতীতঃ; পুত্রোৎপত্তি-

---

'তুমি কুরুবংশে জন্মিয়াছ, সাক্ষাৎ ভীমের তুল্য হইয়াছ এবং পঞ্চ পাণ্ডবের জ্যেষ্ঠ পুত্র হইয়াছ; অতএব পুত্র! তুমি আমাদের সাহায্য কর' ॥৪৩॥

বৈশম্পায়ন কহিলেন—কুন্তী এইরূপ বলিলে, ঘটোৎকচ প্রণাম করিয়া তাঁহাকে বলিল—'পূর্ব্বকালে যেমন রাবণ ছিলেন, তাঁহার পুত্র ইন্দ্রজিৎও তেমনই মহাবল ছিলেন; আমিও সেইরূপ মনুষ্যলোকে আকারে ও বলে পিতার তুল্যই বিশিষ্ট হইয়াছি ॥৪৪॥

অতএব কার্য্যের সময়ে আমি পিতৃগণের নিকট উপস্থিত হইব' এই কথা বলিয়া বিদায় লইয়া, রাক্ষসশ্রেষ্ঠ ঘটোৎকচ উত্তর দিকে চলিয়া গেল ॥৪৫॥

---

৪১—৪৪ অয়মংশঃ কতিপয়পুস্তকে নাস্তি। * '...ত্রিপঞ্চাশদধিকঃ...' '...পঞ্চপঞ্চাশ-দধিকঃ...' '...উনসপ্তত্যুত্তরঃ...' ইতি পাঠান্তরাণি।

# পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ

——:*:——

বৈশম্পায়ন উবাচ।

তে বনেন বনং গত্বা ঘ্নন্তো মৃগগণান্ বহূন্।
অপক্রম্য যযূ রাজন্! ত্বরমাণা মহারথাঃ ॥১॥
মৎস্যান্ ত্রিগর্ত্তান্ পাঞ্চালান্ কীচকানন্তরেণ চ।
রমণীয়ান্ বনোদ্দেশান্ প্রেক্ষমাণাঃ সরাংসি চ ॥২॥
জটাঃ কৃত্বাত্মনঃ সর্ব্বে বল্কলাজিনবাসসঃ।
সহ কুন্ত্যা মহাত্মানো বিভ্রতস্তাপসং বপুঃ ॥৩॥
কচিদ্বহন্তো জননীং ত্বরমাণা মহারথাঃ।
ক্বচিচ্ছন্দেন গচ্ছন্তস্তে জগ্মুঃ প্রসভং পুনঃ ॥৪॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

ত ইতি। বনেন বনপথেন, বনং বনান্তরম্। এতেন পাণ্ডবা হিড়িম্বাশ্রিতবনং বিহায় ঘটোৎকচোৎপত্তিপর্য্যন্তং বনান্তর এবাসন্নিতি প্রতীয়তে। অপক্রম্য বনান্নির্গত্য ॥১॥

মৎস্যানিতি। মৎস্যাদয়ো দেশাঃ। অন্তরেণ তত্তদ্দেশমধ্যেন। আত্মন আত্মন ইতি বীপ্সা জ্ঞেয়া। বপুরাকারম্। ছন্দেন অভিপ্রায়েণ শনৈঃ শনৈরিত্যর্থঃ। "অভিপ্রায়শ্ছন্দ আশয়ঃ" ইত্যমরঃ। প্রসভং সবলং সবেগমিতি তাৎপর্য্যম্ ॥২—৪॥

ভারতভাবদীপঃ

পর্য্যন্তমেব তস্য কৃতত্বাৎ ॥৪০—৪৪॥ সময়মেবাহ—কৃত্যেতি ॥৪৫॥ ঘটোৎকচোৎপত্তি-প্রয়োজনমাহ—স হীতি ॥৪৬॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ঊনপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪৯॥

——:*:——

মহাত্মা ইন্দ্র নিজদত্ত শক্তি-অস্ত্র ব্যয় করাইবার জন্য অপ্রতিবল কর্ণের প্রতিযোদ্ধা মহারথ করিবার উদ্দেশে ঘটোৎকচকে সৃষ্টি করিয়াছিলেন ॥৪৬॥

——:○:——

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! পাণ্ডবগণ বনপথে অন্য বনে যাইয়া, বহুতর মৃগ বধ করিয়া, সে বন হইতে নির্গত হইয়া, সত্বর গমন করিতে লাগিলেন ॥১॥

তাঁহারা সকলেই জটা, বল্কল ও মৃগচর্ম্ম ধারণ করিয়া, তপস্বী সাজিয়া, মৎস্য, ত্রিগর্ত্ত, পাঞ্চাল ও কীচকদেশের ভিতর দিয়া, মনোহর বনপ্রান্ত এবং সরোবর দেখিতে থাকিয়া, কোথাও কুন্তীর সহিত, কোথাও কুন্তীকে বহন

(১) তে বলেন বনং গত্বা…, তে বনেন বনং বীরাঃ…। (৪)…ক্বচিচ্ছন্দেন…।

ব্রাহ্মং বেদমধীয়ানা বেদাঙ্গানি চ সর্ব্বশঃ।
নীতিশাস্ত্রঞ্চ ধর্ম্মজ্ঞা দদৃশুস্তে পিতামহম্ ॥৫॥
তেঽভিবাদ্য মহাত্মানং কৃষ্ণদ্বৈপায়নং তদা।
তস্থুঃ প্রাঞ্জলয়ঃ সর্ব্বে সহ মাত্রা পরন্তপাঃ ॥৬॥

ব্যাস উবাচ।

ময়েদং ব্যসনং পূর্ব্বং মনসা বিদিতং নৃপাঃ!।
যথা তু তৈরধর্ম্মেণ ধার্ত্তরাষ্ট্রৈর্ব্বিবাসিতাঃ ॥৭॥
তদ্বিদিত্বাস্মি সম্প্রাপ্তশ্চিকীর্ষুঃ পরমং হিতম্।
ন বিষাদোঽত্র কর্ত্তব্যঃ সর্ব্বমেতৎ সুখায় বঃ ॥৮॥
সমাস্তে চৈব মে সর্ব্বে যূয়ং চৈব ন সংশয়ঃ।
দীনতো বালতশ্চৈব স্নেহং কুর্ব্বন্তি বান্ধবাঃ ॥৯॥

ভারতকৌমুদী

ব্রাহ্মমিতি। ব্রাহ্মং ব্রহ্মপ্রতিপাদকং শাস্ত্রমুপনিষদাদি। পিতামহং ব্যাসম্ ॥৫॥

ত ইতি। তে পাণ্ডবাঃ। মাত্রা কুন্ত্যা ॥৬॥

ময়েতি। ব্যসনং বিপৎ। হে নৃপাঃ! নৃপপুত্রাঃ! ॥৭॥

তদিতি। সম্প্রাপ্তো যুষ্মাকং সন্নিধাবুপস্থিতঃ। চিকীর্ষুঃ কর্ত্তুমিচ্ছুঃ ॥৮॥

ভারতভাবদীপঃ

ত ইতি। বনেন বনং বনাদ্বনম্ ॥১—৪॥ ব্রাহ্মং বেদং ব্রহ্মপ্রতিপাদকমুপনিষদ্-

করিয়া লইয়া, কোথাও ধীরে এবং কোথাও বেগে গমন করিতে লাগিলেন ॥২—৪॥

উপনিষদ, বেদ, সমস্ত বেদাঙ্গ এবং নীতিশাস্ত্র পাঠ করিতে থাকিয়া যাইতে যাইতে তাঁহারা কোন সময়ে আপনাদের পিতামহ বেদব্যাসকে দেখিতে পাইলেন ॥৫॥

তখন কুন্তীর সহিত তাঁহারা সকলেই মহাত্মা বেদব্যাসকে নমস্কার করিয়া, কৃতাঞ্জলি হইয়া দাঁড়াইলেন ॥৬॥

তখন বেদব্যাস বলিলেন—'রাজপুত্রগণ! আমি পূর্ব্বেই তোমাদের এই বিপদের বিষয় মনে মনে জানিতে পারিয়াছি যে, ধৃতরাষ্ট্রের পুত্রেরা অন্যায় করিয়া তোমাদিগকে নির্ব্বাসিত করিয়াছে ॥৭॥

তাহা জানিয়াই আমি তোমাদের বিশেষ মঙ্গল সাধন করিবার জন্য উপস্থিত হইয়াছি। তোমরা ইহাতে দুঃখ করিও না; এ সমস্তই তোমাদের সুখের জন্য হইতেছে ॥৮॥

(৯)···সোঽহং কুর্বন্তি মানবাঃ।

তস্মাদভ্যধিকঃ স্নেহো যুষ্মাসু মম সাম্প্রতম্ ।
স্নেহপূর্ব্বং চিকীর্ষামি হিতং বস্তন্নিবোধত ॥১০॥
ইদং নগরমভ্যাসে রমণীয়ং নিরাময়ম্ ।
বসতেহ প্রতিচ্ছন্না মমাগমনকাঙ্ক্ষিণঃ ॥১১॥
বৈশম্পায়ন উবাচ ।
এবং স তান্ সমাশ্বাস্য ব্যাসঃ সত্যবতীসুতঃ ।
একচক্রামভিগতঃ কুন্তীমাশ্বাসয়ৎ প্রভুঃ ॥১২॥
পুনরেব চ ধর্ম্মাত্মা ইদং বচনমব্রবীৎ ।
ব্যাস উবাচ ।
জীব পুত্রি ! সুতস্তেঽয়ং ধর্ম্মনিত্যো যুধিষ্ঠিরঃ ॥১৩॥

ভারতকৌমুদী

সমা ইতি। যূয়ম্, তে ধার্ত্তরাষ্ট্রাশ্চ সর্ব্ব এব মে সমাস্তুল্যাঃ, উভয়ত্রাপি তুল্যসম্পর্কাৎ। দীনতো বালতশ্চেত্যুভয়ত্রাপি ভাবপ্রধাননির্দ্দেশঃ। তেন দৈন্যাদ্বাল্যাচ্চেত্যর্থঃ ॥৯॥

তস্মাদিতি। তস্মাদিদানীং দীনত্বাৎ। বো যুষ্মাকম্ ॥১০॥

ইদমিতি। অভ্যাসে সমীপে। প্রতিচ্ছন্না ঈদৃশবেশেনৈব গুপ্তস্বরূপাঃ ॥১১॥

এবমিতি। একচক্রাং তদাখ্যাং নগরীম্, অভি লক্ষ্যীকৃত্য, গতঃ প্রস্থিতঃ ॥১২॥

তোমরা এবং তাহারা সকলেই আমার নিকট সমান; এ বিষয়ে কোন সন্দেহ নাই। তথাপি দীনতা ও শিশুতানিবন্ধন বন্ধুগণ অধিক স্নেহ জন্মাইয়া থাকে ॥৯॥

অতএব এখন তোমাদের উপরেই আমার অধিক স্নেহ দাঁড়াইয়াছে। তাই আমি স্নেহপূর্ব্বক তোমাদের হিত করিবার ইচ্ছা করিতেছি; তাহা শোন ॥১০॥

মনোহর অথ চ রোগপীড়াবিহীন এই একটী নগর নিকটে দেখা যাইতেছে; পুনরায় আমার আগমনের প্রতীক্ষা করিয়া তোমরা এই গুপ্তবেশেই এখানে বাস কর' ॥১১॥

বৈশম্পায়ন বলিলেন—সত্যবতীনন্দন বেদব্যাস এইভাবে পাণ্ডবগণকে আশ্বস্ত করিয়া, একচক্রাপুরীর দিকে যাইতে থাকিয়া, কুন্তীকে আশ্বস্ত করিতে লাগিলেন ॥১২॥

ধর্ম্মাত্মা বেদব্যাস পুনরায় এই কথা বলিলেন। ব্যাস কহিলেন—'কুন্তি! বাঁচিয়া থাক; সর্ব্বদা ধর্ম্মপরায়ণ পুরুষশ্রেষ্ঠ তোমার এই পুত্র যুধিষ্ঠির ধর্ম্ম

(১৩) অয়ং শ্লোকঃ ক্বচিন্নাস্তি।...জীবৎপুত্রি!...।

ধর্ম্মেণ পৃথিবীং জিত্বা মহাত্মা পুরুষর্ষভঃ।
পৃথিব্যাং পার্থিবান্ সর্ব্বান্ প্রশাসিষ্যতি ধর্ম্মরাট্ ॥১৪॥ (যুগ্মকম্)
পৃথিবীমখিলাং জিত্বা সর্বাং সাগরমেখলাম্।
ভীমসেনার্জ্জুনবলাদ্ ভোক্ষ্যতে নাত্র সংশয়ঃ ॥১৫॥
পুত্রাস্তব চ মাদ্র্যাশ্চ সর্ব্ব এব মহারথাঃ।
সরাষ্ট্রে বিহরিষ্যন্তি সুখং সুমনসঃ সদা ॥১৬॥
যক্ষ্যন্তি চ নরব্যাঘ্রা নির্জ্জিত্য পৃথিবীমিমাম্।
রাজসূয়াশ্বমেধাদ্যৈঃ ক্রতুভির্ভূরিদক্ষিণৈঃ ॥১৭॥
অনুগৃহ্য সুহৃদ্বর্গং ভোগৈশ্বর্য্যসুখেন চ।
পিতৃপৈতামহং রাজ্যমিমে ভোক্ষ্যন্তি তে সুতাঃ ॥১৮॥
বৈশম্পায়ন উবাচ।
এবমুক্ত্বা নিবেশ্যৈতান্ ব্রাহ্মণস্য নিবেশনে।
অব্রবীৎ পাণ্ডবশ্রেষ্ঠমৃষির্দ্বৈপায়নস্তদা ॥১৯॥

ভারতকৌমুদী

পুনরিতি। ধর্ম্মাত্মা ব্যাসঃ। পুত্রি! কুন্তি!। পার্থিবান্ নৃপতীন্ ॥১৩—১৪॥
পৃথিবীমিতি। ন বিদ্যতে খিলং প্রতিবন্ধকং যস্যামিত্যখিলমিত্যপৌনরুক্ত্যম্ ॥১৫॥
পুত্রা ইতি। সুমনসঃ শত্রোরভাবাৎ প্রসন্নচিত্তাঃ ॥১৬॥
যক্ষ্যন্তীতি। নরব্যাঘ্রা ইমে পাণ্ডবাঃ ॥১৭॥
অন্বিতি। ভোগৈশ্বর্য্যসুখেন তত্তৎসম্পাদনেন ॥১৮॥
এবমিতি। এতান্ পাণ্ডবান্। নিবেশনে ভবনে ॥১৯॥

অনুসারে পৃথিবী জয় করিয়া, ধর্ম্মরাজ হইয়া, পৃথিবীর সকল রাজাকে শাসন করিবে ॥১৩—১৪॥

যুধিষ্ঠির ভীম ও অর্জ্জুনের শক্তিতে বিনা বাধায় সমুদ্রবেষ্টিত সমস্ত পৃথিবী জয় করিয়া ভোগ করিবে; এবিষয়ে কোন সন্দেহ নাই ॥১৫॥

তোমার ও মাদ্রীর পুত্রেরা সকলেই মহারথ; সুতরাং ইহারা সর্ব্বদাই আপন রাজ্যে প্রসন্নচিত্ত হইয়া সুখে বিচরণ করিবে ॥১৬॥

নরশ্রেষ্ঠ পাণ্ডবগণ এই পৃথিবী জয় করিয়া, প্রচুর দক্ষিণা দিয়া, রাজসূয় ও অশ্বমেধপ্রভৃতি যজ্ঞ করিবে ॥১৭॥

তোমার এই পুত্রেরা ভোগ, সম্পদ ও সুখ সম্পাদন করিয়া বন্ধুবর্গের প্রতি অনুগ্রহ করিতে থাকিয়া পৈতৃক রাজ্য ভোগ করিবে' ॥১৮॥

ইহ মাং সম্প্রতীক্ষধ্বমাগমিষ্যাম্যহং পুনঃ।
দেশকালৌ বিদিত্বৈব লপ্স্যধ্বং পরমাং মুদম্ ॥২০॥
স তৈঃ প্রাঞ্জলিভিঃ সর্ব্বৈস্তথেত্যুক্তো নরাধিপ!।
জগাম ভগবান্ ব্যাসো যথাগতমৃষিঃ প্রভুঃ ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি হৈড়িম্বে একচক্রাপ্রবেশো নাম পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

ইহেতি। দেশকালৌ বিদিত্বা কস্মিন্ দেশে কালে বা কিং কর্ত্তব্যমিতি জ্ঞাত্বা ॥২০॥

স ইতি। যথা আগতং তথৈব জগামেত্যর্থঃ ॥২১॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্বণি হৈড়িম্বে পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

ভারতভাবদীপঃ

ভাগং ব্রাহ্মণযোগ্যং বা। পিতামহং ব্যাসম্ ॥৫—১১॥ একচক্রামভিগতঃ তৈঃ সহেতি শেষঃ ॥১২—২১॥

ইতি আদিপর্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৫০॥

---

বৈশম্পায়ন বলিলেন—এই কথা বলিয়া মহর্ষি বেদব্যাস পাণ্ডবগণকে কোন ব্রাহ্মণের বাড়ীতে প্রবেশ করাইয়া যুধিষ্ঠিরকে বলিলেন—॥১৯॥

'তোমরা এইখানে থাকিয়া আমার প্রতীক্ষা কর; আমি আবার আসিব। দেশ ও কাল বুঝিয়া চলিতে পারিলে তোমরা বিশেষ আনন্দ লাভ করিতে পারিবে' ॥২০॥

মহারাজ! তখন পাণ্ডবেরা সকলেই কৃতাঞ্জলি হইয়া বলিলেন—'তাহাই হইবে'। তখন ভগবান্ বেদব্যাস যেখান হইতে আসিয়াছিলেন, সেই খানেই চলিয়া গেলেন ॥২১॥

---

* '...চতুঃপঞ্চাশদধিকঃ...' '...ষট্‌পঞ্চাশদধিকঃ...' '...সপ্তত্যধিকঃ...' ইতি পাঠভেদাঃ।

# একপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ

———:*:———

জনমেজয় উবাচ।

একচক্রাং গতাস্তে তু কুন্তীপুত্রা মহারথাঃ।
অত ঊর্দ্ধং দ্বিজশ্রেষ্ঠ! কিমকুর্ব্বত পাণ্ডবাঃ ॥১॥

বৈশম্পায়ন উবাচ।

একচক্রাং গতাস্তে তু কুন্তীপুত্রা মহারথাঃ।
ঊষুর্নাতিচিরং কালং ব্রাহ্মণস্য নিবেশনে ॥২॥
রমণীয়ানি পশ্যন্তো বনানি বিবিধানি চ।
পার্থিবানপি চোদ্দেশান্ সরিতশ্চ সরাংসি চ ॥৩॥ (যুগ্মকম্)
চেরুর্ভিক্ষাং তদা তে তু সর্ব্ব এব বিশাংপতে!।
বভূবুর্নাগরাণাঞ্চ স্বৈর্গুণৈঃ প্রিয়দর্শনাঃ ॥৪॥
নিবেদয়ন্তি স্ম তদা কুন্ত্যাং ভৈক্ষ্যং সদা নিশি।
তয়া বিভক্তান্ ভাগাংস্তে ভুঞ্জতে স্ম পৃথক্ পৃথক্ ॥৫॥

ভারতকৌমুদী

একেতি। পাণ্ডবা ইত্যুক্তাবপি পুনঃ কুন্তীপুত্রা ইত্যুপাদানং তেসাং প্রাধান্যজ্ঞাপনার্থং :গোবৃষন্যায়াৎ ॥১॥

একেতি। ঊষুঃ স্থিতাঃ। নাতিচিরং ষণ্মাসান্, "ষণ্মাসানেকচক্রায়াম্" ইতি পূর্ব্বোক্তেঃ। ।াথিবান্ ভৌমান্, উদ্দেশান্ ঘট্টচত্বরাদীন্ ॥২—৩॥

চেরুরিতি। নাগরাণাং নগরবাসিনাং জনানাম্। স্বৈর্গুণৈর্বিনয়াদিভিঃ। ব্রাহ্মণানাং :দ্রোণাদীনাং যুদ্ধব্যবসায় ইব ক্ষত্রিয়াণামপি যুধিষ্ঠিরাদীনামাপদি ভিক্ষাব্যবসায়ো ন দোষায় ॥৪॥

নিবেদয়ন্তীতি। নিবেদয়ন্তি স্ম অর্পয়ামাসুঃ। ভৈক্ষ্যং ভিক্ষালব্ধং দ্রব্যম্ ॥৫॥

---

জনমেজয় বলিলেন—হে ব্রাহ্মণশ্রেষ্ঠ! মহারথ পাণ্ডবগণ একচক্রানগরে ত গমন করিলেন, তাহার পর তাঁহারা কি করিলেন? ॥১॥

বৈশম্পায়ন বলিলেন—মহারথ পাণ্ডবগণ একচক্রায় যাইয়া মনোহর নানাবিধ বন, স্থান, নদী ও সরোবর দেখিতে থাকিয়া, সেই ব্রাহ্মণের বাড়ীতে অনতিদীর্ঘকাল বাস করিয়াছিলেন ॥২—৩॥

মহারাজ! তখন তাঁহারা সকলেই ভিক্ষা করিতেন এবং আপন আপন গুণে নগরবাসিগণের প্রিয়দর্শন হইয়া পড়িলেন ॥৪॥

অর্দ্ধং তে ভুঞ্জতে বীরাঃ সহ মাত্রা পরন্তপাঃ।
অর্দ্ধং ভৈক্ষ্যস্য সর্ব্বস্য ভীমো ভুঙ্‌ক্তে মহাবলঃ ॥৬॥
তথা তু তেষাং বসতাং তস্মিন্ রাষ্ট্রে মহাত্মনাম্।
অতিচক্রাম সুমহান্ কালোঽথ ভরতর্ষভ! ॥৭॥
ততঃ কদাচিদ্ভৈক্ষ্যায় গতাস্তে ভরতর্ষভাঃ।
সঙ্গত্যা ভীমসেনস্তু তত্রাস্তে পৃথয়া সহ ॥৮॥
অথার্ত্তিজং মহাশব্দং ব্রাহ্মণস্য নিবেশনে।
ভৃশমুৎপতিতং ঘোরং কুন্তী শুশ্রাব ভারত! ॥৯॥
রোরূয়মাণাংস্তান্ দৃষ্ট্বা পরিদেবয়তশ্চ সা।
কারুণ্যাৎ সাধুভাবাচ্চ কুন্তী রাজন্! ন চক্ষমে ॥১০॥

ভারতকৌমুদী

অর্দ্ধমিতি। তে ভীমেতরে পাণ্ডবাঃ। ভৈক্ষ্যস্য ভিক্ষালব্ধদ্রব্যস্য ॥৬॥
তথেতি। সুমহান্ ষণ্মাসাত্মকঃ ॥৭॥
তত ইতি। সঙ্গত্যা কার্য্যবিশেষসম্বন্ধেন দৈবযোগেন বা। আস্তে তিষ্ঠতি স্ম ॥৮॥
অথেতি। আর্ত্তিজং পীড়াজাতম্। উৎপতিতম্ উত্থিতম্ ॥৯॥
রোরূয়েতি। রোরূয়মাণান্ ভৃশং রুবত আর্ত্তনাদং কুর্ব্বতঃ। পরিদেবয়তো বিলপতঃ ॥১০॥

ভারতভাবদীপঃ

একচক্রামিতি ॥১—২॥ পার্থিবান্ পৃথিবীসম্বন্ধিনঃ ॥৩॥ ভৈক্ষ্যং ভিক্ষালব্ধমন্নম্, চেরু-

---

তাঁহারা দিনের বেলায় ভিক্ষা করিয়া রাত্রিতে আসিয়া প্রত্যহই কুন্তীর নিকট ভিক্ষালব্ধ বস্তু সমর্পণ করিতেন; কুন্তী তাহা ভাগ করিয়া দিলে, তাঁহারা পৃথক্ পৃথক্ ভাবে ভোজন করিতেন ॥৫॥

যুধিষ্ঠিরপ্রভৃতি চারি জন কুন্তীর সহিত ভিক্ষালব্ধ বস্তুর অর্দ্ধ ভোজন করিতেন; আর অপরার্দ্ধ এক ভীমসেনই ভোজন করিতেন ॥৬॥

হে ভরতশ্রেষ্ঠ! সেই ভাবে সেই রাজ্যে বাস করিবার সময়ে তাঁহাদের বহু দিন অতীত হইল ॥৭॥

তাহার পর, এক দিন যুধিষ্ঠিরপ্রভৃতি চারি জন ভিক্ষা করিতে গেলেন; কিন্তু কোন কারণবশতঃ ভীম কুন্তীর সহিত সেই বাড়ীতেই থাকিলেন ॥৮॥

তৎপরে সেই ব্রাহ্মণের বাড়ীতে ভয়ঙ্কর আর্ত্তনাদ হইতে লাগিল; কুন্তী তাহা শুনিতে পাইলেন ॥৯॥

তাঁহারা আর্ত্তনাদ ও বিলাপ করিতেছেন জানিয়া কুন্তী দয়া ও সৌজন্য-বশতঃ তাহা সহ্য করিতে পারিলেন না ॥১০॥

মথ্যমানেন দুঃখেন হৃদয়েন পৃথা তদা।
উবাচ ভীমং কল্যাণী কৃপান্বিতমিদং বচঃ ॥১১॥
বসামঃ সুসুখং পুত্র ! ব্রাহ্মণস্য নিবেশনে।
অজ্ঞাতা ধার্ত্তরাষ্ট্রস্য সৎকৃতা বীতমন্যবঃ ॥১২॥
সা চিন্তয়ে সদা পুত্র ! ব্রাহ্মণস্যাস্য কিম্বহম্।
প্রিয়ং কুর্য্যামিতি গৃহে যৎ কুর্য্যুরুষিতাঃ সুখম্ ॥১৩॥
এতাবান্ পুরুষস্তাত ! কৃতং যস্মিন্ন নশ্যতি।
যাবচ্চ কুর্য্যাদন্যোঽস্য কুর্য্যাদভ্যধিকং ততঃ ॥১৪॥
তদিদং ব্রাহ্মণস্যাস্য দুঃখমাপতিতং ধ্রুবম্।
তত্রাস্য যদি সাহায্যং কুর্য্যামুপকৃতং ভবেৎ ॥১৫॥

ভারতকৌমুদী

মথ্যেতি। দুঃখেন মথ্যমানেন হৃদয়েনোপলক্ষিতা, পৃথা কুন্তী ॥১১॥

বসাম ইতি। সৎকৃতা আদৃতাঃ, বীতমন্যবস্ত্যক্তদৈন্যাঃ ॥১২॥

সেতি। গৃহে উষিতাঃ স্থিতা অপরে সজ্জনাঃ, যৎ কুর্য্যুঃ ॥১৩॥

এতাবানিতি। যস্মিন্ পুরুষে, কৃতমুপকৃতম্, ন নশ্যতি প্রত্যুপকারকরণান্ন নিষ্ফলী-ভবতি; স এব এতাবান্ মহান্ পুরুষঃ। অন্যো যুষ্মদ্ভিন্নঃ। কুর্য্যাৎ অস্মৎপক্ষ ইতি শেষঃ ॥১৪॥

তদিতি। আপতিতমুপস্থিতম্। উপকৃতং প্রত্যুপকারঃ কৃতো ভবেৎ ॥১৫॥

ভারতভাবদীপঃ

ত্তক্ষিতবন্তঃ, আপদি ক্ষত্রিয়স্যাপি তদৌচিত্যাৎ ॥৪—৯॥ পরিদেবয়তো বিবিধং লালপ্যমানান্ ॥১০—১২॥ গৃহে সুখমুষিতাঃ দুর্ব্বাসঃপ্রভৃতয় ইব ॥১৩॥ কৃতমুপকৃতম্, ন নশ্যতি প্রত্যুপকারং

তখন কুন্তী দুঃখবশতঃ উদ্বেলিত হৃদয়ে ভীমের নিকট এই দয়াযুক্ত বাক্য বলিলেন—॥১১॥

'বৎস ! আমরা এই ব্রাহ্মণের বাড়ীতে আদৃত ও দৈন্যহীন হইয়া দুর্য্যোধনের অজ্ঞাতভাবে অতিসুখে বাস করিতেছি ॥১২॥

বৎস ! আমি সর্ব্বদাই চিন্তা করি যে, অন্যান্য সজ্জনেরা সুখে গৃহে বাস করিয়া গৃহীর যেরূপ প্রিয় কার্য্য করিয়া থাকেন, আমি এই ব্রাহ্মণের সেইরূপ কি প্রিয় কার্য্য করিতে পারি ॥১৩॥

যে ব্যক্তি উপকারীর প্রত্যুপকার করে, সে-ই মহাপুরুষ। সুতরাং অন্যে ইহার যে প্রত্যুপকার করিত, তদপেক্ষা অধিক তোমাদের করিতে হইবে ॥১৪॥

নিশ্চয়ই এই ব্রাহ্মণের কোন দুঃখ উপস্থিত হইয়াছে; তাহাতে আমি যদি উঁহার সাহায্য করিতে পারি, তাহা হইলে বাস্তবিক প্রত্যুপকার করা হইবে ॥১৫॥

ভীমসেন উবাচ।

জ্ঞায়তামস্য যদ্দুঃখং যতশ্চৈব সমুত্থিতম্।
বিদিত্বা ব্যবসিষ্যামি যদ্যপি স্যাৎ সুদুষ্করম্ ॥১৬॥

বৈশম্পায়ন উবাচ।

এবং তৌ কথয়ন্তৌ তু ভূয়ঃ শুশ্রুবতুঃ স্বনম্।
আর্ত্তিজং তস্য বিপ্রস্য সভার্য্যস্য বিশাংপতে! ॥১৭॥
অন্তঃপুরং ততস্তস্য ব্রাহ্মণস্য মহাত্মনঃ।
বিবেশ ত্বরিতা কুন্তী বদ্ধবৎসেব সৌরভী ॥১৮॥
ততস্তং ব্রাহ্মণং তত্র ভার্য্যয়া চ সুতেন চ।
দুহিত্রা চৈব সহিতং দদর্শ বিকৃতাননম্ ॥১৯॥

ব্রাহ্মণ উবাচ।

ধিগিদং জীবিতং লোকে নলসারমনর্থকম্।
দুঃখমূলং পরাধীনং ভৃশমপ্রিয়ভাগি চ ॥২০॥

---

ভারতকৌমুদী

জ্ঞায়তামিতি। ব্যবসিষ্যামি তদ্দুঃখনাশায় যতিষ্যে ॥১৬॥
এবমিতি। তৌ কুন্তীভীমসেনৌ। আর্ত্তিজং পীড়াজাতম্, স্বনং পূর্ব্ববদেব শব্দম্ ॥১৭॥
অন্তরিতি। গৃহাভ্যন্তরে বদ্ধো বৎসো যস্যাঃ সা, সৌরভী ধেনুরিব ॥১৮॥
তত ইতি। বিকৃতাননং দুঃখমলিনমুখম্ ॥১৯॥
ধিগিতি। নলস্য তদাখ্যতৃণস্যেব সারো যস্য তৎ অন্তঃসারশূন্যমিত্যর্থঃ ॥২০॥

---

ভীম বলিলেন—'উঁহার যাহা হইতে যে দুঃখ উপস্থিত হইয়াছে, তাহা জানুন; তৎপরে যদি অতিদুষ্করও হয়, তথাপি তাহা করিবার চেষ্টা করিব' ॥১৬॥

বৈশম্পায়ন বলিলেন—কুন্তী ও ভীম পরস্পর এইরূপ আলোচনা করিতেছিলেন, তখন আবার তাঁহারা ভার্য্যার সহিত সেই ব্রাহ্মণের আর্ত্তনাদ শুনিলেন ॥১৭॥

তাহার পর, ঘরের ভিতরে বাছুর বাঁধা থাকিলে, গরু যেমন সেখানে সত্বর প্রবেশ করে, কুন্তীও সেইরূপ সেই ব্রাহ্মণের অন্তঃপুরে সত্বর প্রবেশ করিলেন ॥১৮॥

কুন্তী যাইয়া দেখিলেন—সেখানে ভার্য্যা, পুত্র ও কন্যার সহিত ব্রাহ্মণ অবস্থান করিতেছেন; বিষাদে তাঁহার মুখখানা মলিন হইয়া রহিয়াছে ॥১৯॥

ব্রাহ্মণ বলিতেছিলেন—'জগতে এই জীবন নলের মত অসার, অনর্থক,

---

(১৮) অভ্যন্তরং ততস্তস্য···। (২০)···হতসারমনর্থকম···।

জীবিতে পরমং দুঃখং জীবিতে পরমো জ্বরঃ।
জীবিতে বর্ত্তমানস্য দ্বন্দ্বানামাগমো ধ্রুবঃ ॥২১॥
আত্মা হ্যেকো হি ধর্ম্মার্থৌ কামঞ্চৈব নিষেবতে।
এতৈশ্চ বিপ্রয়োগোঽপি দুঃখং পরমনন্তকম্ ॥২২॥
আহুঃ কেচিৎ পরং মোক্ষং স চ নাস্তি কথঞ্চন।
অর্থপ্রাপ্তৌ চ নরকঃ কৃৎস্ন এবোপপদ্যতে ॥২৩॥
অর্থেপ্সুতা পরং দুঃখমর্থপ্রাপ্তৌ ততোঽধিকম্।
জাতস্নেহস্য চার্থেষু বিপ্রয়োগে মহত্তরম্ ॥২৪॥
যাবন্তো যস্য সংযোগা দ্রব্যৈরিষ্টৈর্ভবন্ত্যুত।
তাবন্তোঽস্য নিখন্যন্তে হৃদয়ে শোকশঙ্কবঃ ॥২৫॥

ভারতকৌমুদী

জীবিত ইতি। জ্বরো নানাবিষয়কঃ সন্তাপঃ। দ্বন্দ্বানাং পরস্পরবিরোধিনাং শীতোষ্ণাদীনাম্ ॥২১॥

আত্মেতি। আত্মা জীবঃ। বিপ্রয়োগো বিচ্ছেদঃ। দুঃখং দুঃখজনকঃ ॥২২॥

আহুরিতি। নাস্তি তত্ত্বজ্ঞানাভাবাৎ। নরকস্তদ্ভোগদুঃখম্ ॥২৩॥

অর্থেতি। বিপ্রয়োগে ব্যয়েনার্থস্য বিরহে, মহত্তরমেব দুঃখম্। ইত্থমন্যত্রাপ্যুক্তম্। যথা—"অর্থানামর্জনে দুঃখমর্জিতানাঞ্চ রক্ষণে। নাশে দুঃখং ব্যয়ে দুঃখং ধিগর্থং দুঃখভাজনম্ ॥" ॥২৪॥

যাবন্ত ইতি। দ্রব্যৈঃ পুত্রকলত্রধনাদিভিঃ। নিখন্যন্তে বিধাত্রা, তেষাং বিয়োগসম্ভবাৎ ॥২৫॥

ভারতভাবদীপঃ

বিনা নাবসীদতি, এতাবানেব পুরুষো ন চান্যঃ ॥১৪—১৭॥ সৌরভী কামধেনুসন্ততির্গোঃ

দুঃখভোগের কারণ, পরাধীন এবং অত্যন্ত অপ্রিয়প্রাপ্তির হেতু। অতএব ইহাকে ধিক্ ॥২০॥

বাঁচিয়া থাকিলেই গুরুতর দুঃখ, গুরুতর সন্তাপ এবং শীত ও উষ্ণপ্রভৃতি পরস্পরবিরোধী ভাব নিশ্চয়ই উপস্থিত হইয়া থাকে ॥২১॥

একমাত্র জীবই ধর্ম্ম, অর্থ ও কামের সেবা করে, আবার এই গুলি না পাইলেই গুরুতর দুঃখ অনুভব করে ॥২২॥

কেহ কেহ বলেন—পুরুষার্থের মধ্যে মুক্তিই শ্রেষ্ঠ; কিন্তু তাহা ত কোন প্রকারেই হইবার নহে। তবে, পাওয়া যায় অর্থ; তাহাতে আবার সমস্ত নরক ভোগ হয় ॥২৩॥

অর্থলাভের চেষ্টায় গুরুতর দুঃখ, অর্থলাভ হইয়া গেলে তদপেক্ষা অধিক দুঃখ এবং অর্থের প্রতি মমতা জন্মিলে পর, তাহা নষ্ট হইলে, আরও গুরুতর দুঃখ ॥২৪॥

তদিদং জীবিতং প্রাপ্য অল্পকালং মহাভয়ম্।
ত্যাগো হি ন ময়া প্রাপ্তো ভার্য্যয়া সহিতেন চ ॥২৬॥
নহি যোগং প্রপশ্যামি যেন মুচ্যেয়মাপদঃ।
পুত্রদারেণ বা সার্দ্ধং প্রদ্রবেয়মনাময়ম্ ॥২৭॥
যতিতং বৈ ময়া পূর্ব্বং বেত্থ ব্রাহ্মণি! তত্তথা।
ক্ষেমং যতস্ততো গন্তুং ত্বয়া তু মম ন শ্রুতম্ ॥২৮॥
ইহ জাতা বিবৃদ্ধাস্মি পিতা চাপি মমেতি বৈ।
উক্তবত্যসি দুর্ম্মেধে! যাচ্যমানা ময়াঽসকৃৎ ॥২৯॥
স্বর্গতো হি পিতা বৃদ্ধস্তথা মাতা চিরং তব।
বান্ধবা ভূতপূর্ব্বাশ্চ তত্র বাসে তু কা রতিঃ ॥৩০॥

ভারতকৌমুদী

তদিতি। ত্যাগো রোগাদিনা জীবিতস্যৈব। তথা সতীদং দুঃখং ন স্যাদিতি ভাবঃ ॥২৬॥
নহীতি। যোগমুপায়ম্। প্রদ্রবেয়ং পলায়েয়, অনাময়ং পরলোকমিত্যর্থঃ ॥২৭॥
যতিতমিতি। যতো যস্মিন্ দেশে, ক্ষেমং মঙ্গলমস্তি। ততস্তস্মিন্। শ্রুতং তদ্বাক্যম্ ॥২৮॥
ইহেতি। ইহ দেশে। যাচ্যমানা নিরাপদং দেশং গন্তুং প্রার্থ্যমানা ত্বম্ ॥২৯॥
স্বরিতি। মাতাপি স্বর্গতা। বান্ধবাঃ পিতৃব্যাদয়োঽপি স্বর্গতা ইতি সম্বন্ধঃ ॥৩০॥

অভীষ্ট বস্তুর সহিত যাহার যতগুলি সংযোগ হয়, বিধাতা তাহার হৃদয়ে ততগুলি শোক-শঙ্কু (পেরেক) প্রবেশ করাইয়া রাখেন ॥২৫॥

অতএব আমি ভার্য্যার সহিত অল্পকালের জন্য এই দারুণ জীবন লাভ করিয়া, ইহাকে আর ত্যাগ করিতে পারিলাম না ॥২৬॥

আমি সে রূপ কোন উপায় দেখিতেছি না, যাহা দ্বারা এই বিপদ হইতে মুক্তি লাভ করিতে পারি। অথবা স্ত্রী-পুত্রাদির সঙ্গেই একেবারে পরলোকে পলাইয়া যাই ॥২৭॥

ব্রাহ্মণি! আমি পূর্ব্বে যে চেষ্টা করিয়াছিলাম, তাহা তুমি জান। যে খানে কোন বিপদ ছিল না, আমি সেই খানে যাইতে চাহিয়াছিলাম; তুমি আমার সে কথা তখন শোন নাই ॥২৮॥

বুদ্ধিহীন ব্রাহ্মণি! দেশান্তরে যাইবার জন্য আমি বার বার প্রার্থনা করিলে, তুমি বলিয়াছ—'এই খানেই জন্মিয়াছি ও বাড়িয়াছি এবং পিতাও এই খানেই ছিলেন' ॥২৯॥

বহুকাল পূর্ব্বে তোমার পিতা ও মাতা বৃদ্ধ হইয়া স্বর্গে গিয়াছিলেন, ভূত-

২৫—২৬ শ্লোকৌ সর্ব্বত্র ন দৃশ্যেতে। [৩০] স্বর্গতোঽপি···।

সোঽয়ং তে বন্ধুকামায়া অশৃণ্বত্যা বচো মম।
বন্ধুপ্রণাশঃ সম্প্রাপ্তো ভৃশং দুঃখকরো মম ॥৩১॥
অথবা মদ্বিনাশোঽয়ং নহি শক্যামি কঞ্চন।
পরিত্যক্তুমহং বন্ধুং স্বয়ং জীবন্নৃশংসবৎ ॥৩২॥
সহধর্ম্মচরীং দান্তাং নিত্যং মাতৃসমাং মম।
সখায়ং বিহিতাং দেবৈর্নিত্যং পরমিকাং গতিম্ ॥৩৩॥
পিত্রা মাত্রা চ বিহিতাং সদা গার্হস্থ্যভাগিনীম্।
বরয়িত্বা যথান্যায়ং মন্ত্রবৎ পরিণীয় চ ॥৩৪॥

ভারতকৌমুদী

স ইতি। বন্ধুকামায়া বন্ধুভিঃ সহ বাসমিচ্ছন্ত্যাঃ। সম্প্রাপ্ত উপস্থিতঃ ॥৩১॥

অথবেতি। অয়ং প্রাপ্তো মদ্বিনাশ এব ভবত্বিত্যর্থঃ। হি যস্মাৎ ॥৩২॥

অথ স্ত্রীত্বেনাসারাং মামেব পরিত্যজেত্যাহ সহেতি। দান্তাম্ ইন্দ্রিয়দমনশীলাম্। গৌরবে মাতৃসমামিত্যাশয়ঃ। গতিমাশ্রয়ভূতাম্। মন্ত্রবদ্‌যথা স্যাত্তথা পরিণীয় আনীতামিতি

ভারতভাবদীপঃ

॥১৮—২৬॥ যোগমুপায়ম্ ॥২৭—২৯॥ ভূতপূর্ব্বাঃ পূর্ব্বং ভূতাঃ, নষ্টা ইত্যর্থঃ ॥৩০—৩২॥ মাতৃসমাম্ আদিভূমিসমাং গোসমাং বা। "মাতা গৌর্য্যাদিজননী গোব্রাহ্মণ্যাদিভূমিষু" ইতি মেদিনী ॥৩৩—৫০॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৫১॥

পূর্ব্ব বন্ধুগণও স্বর্গে গিয়াছিলেন; তবে আর সে দেশে বাস করিবার ইচ্ছা ছিল কেন? ॥৩০॥

তুমি বন্ধুগণের সহিত এক দেশে বাস করিবার ইচ্ছায় আমার কথা শোন নাই; হায়! এখন আমার দারুণ দুঃখজনক সেই বন্ধুনাশই উপস্থিত হইল ॥৩১॥

অথবা, এটা আমারই বিনাশই হউক। কারণ, আমি নৃশংসের মত নিজে জীবিত থাকিয়া কোন বন্ধুকেই পরিত্যাগ করিতে পারিব না ॥৩২॥

যিনি সহধর্ম্মিণী, সর্ব্বদা ইন্দ্রিয়সংযমশালিনী এবং মাতৃতুল্যা, দেবতারা যাঁহাকে আমার সখী করিয়া নির্ম্মাণ করিয়াছেন, যিনি সর্ব্বদাই প্রধান আশ্রয়, পিতা ও মাতা যাঁহাকে সর্ব্বদার জন্যই আমার গৃহস্থ ধর্ম্মের অংশভাগিনী করিয়া দিয়াছেন, আমি যাঁহাকে বরণ করিয়া এবং যথানিয়মে মন্ত্রপাঠপূর্ব্বক পরিণয় করিয়া আনিয়াছি, যিনি সৎকুলোৎপন্না, সৎস্বভাবসম্পন্না, সন্তানের জননী, সচ্চরিত্রা এবং কোন অপকার করেন নাই, আর সর্ব্বদাই যিনি আমার

[৩১]…অশৃণ্বন্ত্যা বচো মম…। [৩২]…ন হি শক্যামি কিঞ্চন…।

কুলীনাং শীলসম্পন্নামপত্যজননীমপি।
ত্বামহং জীবিতস্যার্থে সাধ্বীমনপকারিণীম্ ॥৩৫॥
পরিত্যক্তুং ন শক্ষ্যামি ভার্য্যাং নিত্যমনুব্রতাম্।
কুত এব পরিত্যক্তুং সুতাং শক্ষ্যাম্যহং স্বয়ম্ ॥৩৬॥
বালামপ্রাপ্তবয়সমজাতব্যঞ্জনাকৃতিম্।
ভর্ত্তুরর্থায় নিক্ষিপ্তাং ন্যাসং ধাত্রা মহাত্মনা ॥৩৭॥
যয়া দৌহিত্রজাল্লোঁকানাশংসে পিতৃভিঃ সহ।
স্বয়মুৎপাদ্য তাং বালাং কথমুৎস্রষ্টুমুৎসহে ॥৩৮॥ (কুলকম্)
মন্যন্তে কেচিদধিকং স্নেহং পুত্রে পিতুর্নরাঃ।
কন্যায়াং কেচিদপরে মম তুল্যাবুভৌ স্মৃতৌ ॥৩৯॥
যস্যাং লোকাঃ প্রসূতিশ্চ স্থিতা নিত্যমথো সুখম্।
অপাপাং তামহং বালাং কথমুৎস্রষ্টুমুৎসহে ॥৪০॥

---

ভারতকৌমুদী

শেষঃ। জীবিতস্য মম জীবনস্য। অনুব্রতামনুকূলাম্। ন জাতং ব্যঞ্জনং স্ত্রীত্বসূচকং স্তনাদিচিহ্নং যস্যাং সা তাদৃশী আকৃতির্যস্যাস্তাম্। ন্যাসং নিক্ষেপমিব, নিক্ষিপ্তাং ময়ি স্থাপিতাম্। আশংসে প্রাপ্ত্যাশাবিষয়ীকরোমি। উৎস্রষ্টুং ত্যক্তুম্, উৎসহে শক্নোমি। কুতোঽপি নেত্যর্থঃ ॥৩৩—৩৮॥

মন্যন্ত ইতি। উভৌ কন্যাপুত্রৌ, তুল্যৌ সমানস্নেহভাগিনৌ ॥৩৯॥

যস্যামিতি। প্রসূতির্দৌহিত্রঃ, তেন চ লোকাঃ স্বর্গাঃ ॥৪০॥

---

অনুকূল হইয়া চলিয়া থাকেন, এহেন ভার্য্যাকে আমি পরিত্যাগ করিতে পারিব না। তা'র পর, আমি নিজেই বা কি করিয়া কন্যাটীকে পরিত্যাগ করিতে সমর্থ হইব; যে এখনও বালিকা, যাহার এখনও বয়স হয় নাই বা স্ত্রীলোকের কোন চিহ্ন হয় নাই এবং আমি পিতৃগণের সহিত যাহা দ্বারা দৌহিত্র-সম্পাদিত স্বর্গ লাভ করিবার আশা করি, আর নিজেই যাহাকে উৎপাদন করিয়াছি, সেই বালিকা কন্যাটীকে কি করিয়া আমি ত্যাগ করিতে পারি ? ॥৩৩—৩৮॥

পুত্রের উপরেই পিতার অধিক স্নেহ হয় ইহা কতকগুলি লোক মনে করে, আবার কন্যার উপরেই অধিক স্নেহ হয় বলিয়া অন্য লোকেরা মনে করে; কিন্তু আমার কাছে দু-ই তুল্য ॥৩৯॥

আর, যাহার পুত্রের উপরে স্বর্গ লাভ নির্ভর করে এবং যে সর্ব্বদাই সুখের

---

(৩৬)···সুতং শক্ষ্যাম্যহং স্বয়ম্। (৩৭) বালমপ্রাপ্তবয়সম্···।

কুত এব পরিত্যক্তুং সুতং শক্ষ্যাম্যহং স্বয়ম্।
প্রার্থয়েয়ং পরাং প্রীতিং যস্মিন্ স্বর্গফলানি চ ॥৪১॥
যস্য জাতস্য পিতরো মুখং দৃষ্ট্বা দিবং গতাঃ।
অহং মুক্তঃ পিতৃঋণাদ্যস্য জাতস্য তেজসা ॥৪২॥
দয়িতং মে কথং বালমহং ত্যক্তুমিহোৎসহে।
তমহং জ্যেষ্ঠপুত্রং মে কুলনির্হারকং বিভুম্ ॥৪৩॥
মম পিণ্ডোদকনিধিং কথং ত্যক্ষ্যামি পুত্রকম্।
ত্যাগোঽয়ং মম সম্প্রাপ্তো মম বা মে সুতস্য বা ॥৪৪॥
তব বা তব পুত্র্যা বা অত্র বাসস্য তৎ ফলম্।
ন শৃণোষি বচো মহ্যং তৎফলং ভুঙ্ক্ষ্ব ভামিনি ! ॥৪৫॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

তর্হি পুত্রং পরিত্যজেত্যাহ কুত ইতি। যস্মিন্ সতি স্বর্গফলানি চ প্রার্থয়েয়ম্ ॥৪১॥

যস্যেতি। দিবং গতাঃ, "লোকানন্ত্যদিবঃ প্রাপ্তিঃ পুত্রপৌত্রপ্রপৌত্রকৈঃ" ইতি স্মরণাৎ ॥৪২॥

দয়িতমিতি। দ্বিতীয়স্যাহংপদস্য ত্যক্ষ্যামীতি পরেণান্বয়ঃ। অতএব বিশেষকমিদম্। কুলস্য নির্হারকং সন্তানোৎপাদনাৎ পরত্রাপি প্রাপকম্। ত্যাগো জীবনস্য। বিষাদান্মমেত্যস্য দ্বিরুক্তাবপি ন দোষঃ, "দৈন্যেঽথ লাটানুপ্রাসে" ইত্যাদিসাহিত্যদর্পণাৎ। মহ্যং মম ॥৪৩—৪৫॥

কারণ, সেই নিরপরাধা ও বালিকা কন্যাটীকে আমি কি করিয়া ত্যাগ করিতে পারি ? ॥৪০॥

আমি নিজে কি করিয়া পুত্রটীকেই বা পরিত্যাগ করিতে পারিব ? কেন না, যাহা দ্বারা পরম আনন্দ এবং স্বর্গ লাভ করিবার ইচ্ছা করি ॥৪১॥

জন্মিবার পরে যাহার মুখ দেখিয়া পিতৃলোকেরা স্বর্গে গমন করিয়াছেন এবং আমিও যাহার প্রভাবে পিতৃ-ঋণ হইতে মুক্ত হইয়াছি ॥৪২॥

আমিই আমার সেই প্রিয় ও বালক পুত্রটীকে কি করিয়া ত্যাগ করিতে সমর্থ হইব ? সে আমার জ্যেষ্ঠপুত্র, সে আমার বংশরক্ষক এবং আমার শ্রাদ্ধ ও তর্পণের একমাত্র অধিকারী ; এ অবস্থায় আমি সেই পুত্রকে কি করিয়া ত্যাগ করিব। অতএব আমার, আমার পুত্রের, তোমার এবং তোমার কন্যার সকলেরই এই প্রাণত্যাগের সময় উপস্থিত হইয়াছে। কোপনে ! তুমি যে আমার কথা শোন নাই, এখন তাহার ফলভোগ কর ॥৪৩—৪৫॥

৪১ ইতঃ প্রভৃতি সপ্ত শ্লোকাঃ কতিপয়পুস্তকে ন দৃশ্যন্তে।

অথবাহং ন শক্ষ্যামি স্বয়ং মর্ত্তুং সুতং মম।
একং ত্যক্তুং ন শক্নোমি ভবতীঞ্চ সুতামপি ॥৪৬॥
অথ মদ্রক্ষণার্থং বা নহি শক্ষ্যামি কঞ্চন।
পরিত্যক্তুমহং বন্ধুং স্বয়ং জীবন্নৃশংসবৎ ॥৪৭॥
ত্যক্তা হ্যেতে ময়া ব্যক্তং নেহ শক্ষ্যন্তি জীবিতুম্।
এবাঞ্চান্যতমত্যাগো নৃশংসো গর্হিতো বুধৈঃ ॥৪৮॥
আত্মত্যাগে কৃতে চেমে মরিষ্যন্তি ময়া বিনা।
স কৃচ্ছ্র মহমাপন্নো ন শক্তস্তর্ত্তুমাপদম্ ॥৪৯॥
অহো ধিক্ কাং গতিং ত্বদ্য গমিষ্যামি সবান্ধবঃ।
সর্ব্বৈঃ সহ মৃতং শ্রেয়ো ন চ মে জীবিতুং ক্ষমম্ ॥৫০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি বকবধে ব্রাহ্মণবিষাদো নামৈকপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

অথবেতি। মর্ত্তুং প্রাণাংস্ত্যক্তুম্। ভবতীং ত্বাং ভার্য্যাম্ ॥৪৬॥

অথ বন্ধন্তরমানীয় ত্যজ্যতামিত্যাহ অথেতি। বন্ধুং ভার্য্যাপুত্রকন্যাভ্যো ভিন্নম্ ॥৪৭॥

তদা খল্বাত্মত্যাগ এব তে শ্রেয়ানিত্যাহ ত্যক্তা ইতি। ময়া আত্মানং ত্যজতা, ত্যক্তা বিরহিতাঃ, এতে ভার্য্যাদয়ঃ, ব্যক্তং ধ্রুবমেব ইহ জীবিতুং ন শক্ষ্যন্তি, পালকাভাবাৎ ॥৪৮॥

উক্তমেবার্থং স্পষ্টয়তি আত্মেতি। কৃচ্ছ্রং কষ্টম্, আপন্নঃ প্রাপ্তঃ ॥৪৯॥

---

কেবল আমি নিজে মরিতে পারিব না, অথবা একমাত্র পুত্রটীকে, বা একমাত্র তোমাকে, কিংবা একমাত্র কন্যাটীকে পরিত্যাগ করিতে পারিব না ॥৪৬॥

অথবা আমাদের সকলেরই রক্ষার জন্য আমি নিজে জীবিত থাকিয়া নৃশংসের মত অন্য কোন বন্ধুকে আনিয়া দিতে পারিব না ॥৪৭॥

তা'র পর, আমি তোমাদিগকে ত্যাগ করিলে, নিশ্চয়ই তোমরা জীবিত থাকিতে পারিবে না। তোমাদের মধ্যে কাহাকেও ত্যাগ করা নৃশংসের কার্য্য এবং তাহা সজ্জনগর্হিত ॥৪৮॥

আমি যদি জীবন ত্যাগ করি, তবে আমা ব্যতীত তোমরা মরিয়া যাইবে। সুতরাং আমি দারুণ কষ্টে পড়িয়াছি; এ বিপদ হইতে উদ্ধার পাইবার কোনই উপায় নাই ॥৪৯॥

---

(৪৮) যাবন্তি পুস্তকানি পর্য্যালোচ্যন্তে, তাবৎস্ব এবাত্র পাঠভেদাঃ পরিলক্ষ্যন্তে।

* 'পঞ্চপঞ্চাশদধিকঃ...' '...সপ্তপঞ্চাশদধিকঃ...' '...একসপ্তত্যধিকঃ...' ইতি পাঠভেদাঃ।

# দ্বিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ

—————:*:—————

ব্রাহ্মণ্যুবাচ।

ন সন্তাপস্ত্বয়া কার্য্যঃ প্রাকৃতেনেব কর্হিচিৎ।
ন হি সন্তাপকালোঽয়ং বৈদ্যস্য তব বিদ্যতে ॥১॥
অবশ্যং নিধনং সর্ব্বৈর্গন্তব্যমিহ মানবৈঃ।
অবশ্যম্ভাবিন্যর্থে বৈ সন্তাপো নেহ বিদ্যতে ॥২॥
ভার্য্যা পুত্ত্রোঽথ দুহিতা সর্ব্বমাত্মার্থমিষ্যতে।
ব্যথাং জহি স্ববুদ্ধ্যা ত্বং স্বয়ং যাস্যামি তত্র চ ॥৩॥
এতদ্ধি পরমং নার্য্যাঃ কার্য্যং লোকে সনাতনম্।
প্রাণানপি পরিত্যজ্য যদ্ভর্ত্তুর্হিতমাচরেৎ ॥৪॥

ভারতকৌমুদী

অহো ইতি। গতিমুপায়ম্। গমিষ্যামি প্রাপ্স্যামি। ক্ষমমুচিতম্ ॥৫০॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি বকবধে একপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—————:*:—————

নেতি। প্রাকৃতেন অজ্ঞজনেনেব। বিদ্যামনুশীলয়তীতি বৈদ্যস্তস্য ॥১॥
অবশ্যমিতি। অর্থে বিষয়ে। সন্তাপো বিষাদঃ ॥২॥
ভার্য্যেতি। ব্যথাং মনঃপীড়াম্। স্বয়মহম্। তত্র বকরাক্ষসভোজনস্থানে ॥৩॥
এতদিতি। পরমমুৎকৃষ্টম্। সনাতনং চিরকালাগতম্ ॥৪॥

হায়! আমি আজ বন্ধুবর্গের সহিত কি উপায় অবলম্বন করিব। যাহা হউক, সকলেরই এক সঙ্গে মরা ভাল; কিন্তু আমার জীবিত থাকা উচিত নহে ॥৫০॥

—:○:—

ব্রাহ্মণী বলিলেন—'আপনি কখনও মূর্খলোকের ন্যায় বিষাদ প্রকাশ করিবেন না। কারণ, আপনি বিদ্বান্; সুতরাং আপনার এটা বিষাদ করিবার সময় নহে ॥১॥

এই জগতে সকল লোকেরই মৃত্যুমুখে পতিত হইতে হইবে, ইহা নিশ্চয়। সুতরাং নিশ্চিত বিষয়ে সন্তাপ করিবার কোন কারণ নাই ॥২॥

ভার্য্যা, পুত্ত্র ও কন্যা এসমস্তই মানুষ নিজের জন্য ইচ্ছা করিয়া থাকে। অতএব আপনি বিষাদ পরিত্যাগ করুন, আমিই সেখানে যাইব ॥৩॥

তচ্চ তত্র কৃতং কর্ম্ম তবাপীদং সুখাবহম্ ।
ভবত্যমুত্র চাক্ষয্যং লোকেঽস্মিংশ্চ যশস্করম্ ॥৫॥
এষ চৈব গুরুর্ধর্ম্মো যং প্রবক্ষ্যাম্যহং তব ।
অর্থশ্চ তব ধর্ম্মশ্চ ভূয়ানত্র প্রদৃশ্যতে ॥৬॥
যদর্থমিষ্যতে ভার্য্যা প্রাপ্তঃ সোঽর্থস্ত্বয়া ময়ি ।
কন্যা চৈব কুমারশ্চ কৃতাহমনৃণা ত্বয়া ॥৭॥
সমর্থঃ পোষণে চাপি সুতয়ো রক্ষণে তথা ।
ন ত্বহং সুতয়োঃ শক্তা তথা রক্ষণপোষণে ॥৮॥
মম হি ত্বদ্বিহীনায়াঃ সর্ব্বপ্রাণধনেশ্বর ! ।
কথং স্যাতাং সুতৌ বালৌ ভবেয়ঞ্চ কথং ত্বহম্ ॥৯॥

---

ভারতকৌমুদী

তদিতি। তত্র বকভোজনস্থানে, তৎ তস্য খাদ্যপ্রাপণরূপং কর্ম্ম, ময়া কৃতং সৎ। অমুত্র পরলোকে, অক্ষয্যং মমাক্ষয়ফলজনকম্ ॥৫॥

এষ ইতি। গুরুর্মহান্। ভূয়ান্ বহুলঃ ॥৬॥

যদর্থমিতি। কোঽসাবর্থ ইত্যাহ কন্যা কুমারশ্চেতি। কৃতা কন্যাপুত্রোৎপাদনাৎ ॥৭॥

সমর্থ ইতি। সমর্থো ভবান্। তথা ভবানিব, ন শক্তা, স্ত্রীত্বাদিতি ভাবঃ ॥৮॥

মমেতি। কথং কিম্ভূতৌ। কথং কীদৃশী। সর্ব্বথৈব বিকৃতা ভবাম ইতি ভাবঃ ॥৯॥

---

ইহাই স্ত্রীলোকের চিরকালের উৎকৃষ্ট কার্য্য যে, সে প্রাণ পরিত্যাগ করিয়াও ভর্ত্তার হিত সাধন করে ॥৪॥

সুতরাং আমা দ্বারা সেখানে সে কার্য্য সম্পন্ন হইলে, তাহা আপনারও সুখজনক হইবে, আর আমারও ইহলোকে যশ এবং পরলোকে অক্ষয় ফল জন্মাইবে ॥৫॥

আমি আপনার নিকট যাহা বলিব, তাহাই প্রধান ধর্ম্ম এবং তাহাতে আপনার ধর্ম্ম ও অর্থ উভয়ই বহুপরিমাণে দেখা যাইতেছে ॥৬॥

লোকে যে জন্য ভার্য্যা ইচ্ছা করে, তাহা আপনি আমাতে পাইয়াছেন। কেন না, আপনি পুত্র ও কন্যা দু-ই পাইয়াছেন; এবং আপনিও আমাতে পুত্র-কন্যা জন্মাইয়া আমাকে ঋণশূন্য করিয়াছেন ॥৭॥

এখন আপনি সেই পুত্র ও কন্যার ভরণ-পোষণে এবং রক্ষণাবেক্ষণে সমর্থ; কিন্তু আমি আপনার মত তাহাতে সমর্থ নহি ॥৮॥

প্রাণেশ্বর! স্বামী! আপনি না থাকিলে, আমার এই শিশু পুত্র ও কন্যা কি রকম হইয়া যাইবে, আমিই বা কি রকম হইয়া পড়িব ॥৯॥

কথং হি বিধবাঽনাথা বালপুত্রা বিনা ত্বয়া।
মিথুনং জীবয়িষ্যামি স্থিতা সাধুগতে পথি ॥১০॥
অহং কৃতাবলেপৈশ্চ প্রার্থ্যমানামিমাং সুতাম্।
অযুক্তৈস্তব সম্বন্ধে কথং শক্ষ্যামি রক্ষিতুম্ ॥১১॥
উৎসৃষ্টমামিষং ভূমৌ প্রার্থয়ন্তি যথা খগাঃ।
প্রার্থয়ন্তি জনাঃ সর্ব্বে পতিহীনাং তথা স্ত্রিয়ম্ ॥১২॥
সাঽহং বিচাল্যমানা বৈ প্রার্থ্যমানা দুরাত্মভিঃ।
স্থাতুং ন পথি শক্ষ্যামি সজ্জনেষ্টে দ্বিজোত্তম! ॥১৩॥
কথং তব কুলস্যৈকামিমাং বালামসংস্কৃতাম্।
পিতৃপৈতামহে মার্গে নিযোক্তুমহমুৎসহে ॥১৪॥

ভারতকৌমুদী

কথমিতি। মিথুনং পুত্রকন্যাদ্বয়ম্। সাধুগতে সজ্জনাচরিতে ॥১০॥

অহমিতি। কৃতাবলেপৈস্তৎকন্যাগ্রহণে কৃতগর্ব্বৈর্জনৈঃ। অযুক্তৈঃ কুলাদিনা অযোগ্যৈঃ ॥১১॥

উৎসৃষ্টমিতি। ভূমৌ উৎসৃষ্টং ত্যক্তম্, আমিষং মাংসম্ ॥১২॥

সেতি। বিচাল্যমানা সৎপথাদবতার্য্যমাণা। সজ্জনেষ্টে সতীজনাভীষ্টে ॥১৩॥

কথমিতি। অসংস্কৃতাম্ অবিবাহিতাম্। মার্গে যোগ্যসম্বন্ধে। উৎসহে শক্নোমি ॥১৪॥

ভারতভাবদীপঃ

নেতি। বৈশ্যস্য বিদ্যাবতঃ ॥১—৪॥ তত্র ভর্ত্তৃহিতনিমিত্তম্, তচ্চ প্রাণত্যাগরূপং কর্ম্ম ॥৫—১০॥ অহঙ্কৃতাঃ গর্ব্বিতাঃ, অবলিপ্তাঃ কলঙ্কিতাঃ। "অবলেপস্তু গর্ব্বে স্যাল্লেপনে

আপনিও চলিয়া যাইবেন, পুত্রটীও বালক; এঅবস্থায় আমি বিধবা ও অনাথা হইয়া, সৎপথে থাকিয়া, কি করিয়া এই দুইটীকে বাঁচাইব ॥১০॥

আপনার বংশে সম্বন্ধ করিবার পক্ষে অযোগ্য, অথ চ গর্ব্বিত লোকেরা যখন এই কন্যাটীকে চাহিবে, তখন আমি কি করিয়া ইহাকে রক্ষা করিব ॥১১॥

ভূতলে মাংস ফেলিয়া রাখিলে, পক্ষিগণ যেমন তাহা প্রার্থনা করে, তেমন সকল পুরুষই পতিহীনা রমণীকে প্রার্থনা করে ॥১২॥

হে ব্রাহ্মণশ্রেষ্ঠ! দুরাত্মারা আমাকে প্রার্থনা করিয়া যখন সৎপথ হইতে বিচলিত করিবে, তখন আমি সে সৎপথে থাকিতে পারিব বলিয়া বোধ হয় না ॥১৩॥

আপনার বংশে এই একটিমাত্র কন্যা, ইহার এখনও বিবাহ হয় নাই; এ অবস্থায় আমি কি করিয়া আপনার পৈতৃক নিয়মে ইহাকে সৎপাত্রে দান করিতে সমর্থ হইব ॥১৪॥

(১১) অহঙ্কৃতাবলিপ্তৈশ্চ···। (১২)···বীরহীনাং তথা স্ত্রিয়ম্।

কথং শক্ষ্যামি বালেঽস্মিন্ গুণানাধাতুমীপ্সিতান।
অনাথে সর্বতো লুপ্তে যথা ত্বং ধর্ম্মদর্শিবান্ ॥১৫॥
ইমামপি চ তে বালামনাথাং পরিভূয় মাম্।
অনর্হাঃ প্রার্থয়িষ্যন্তি শূদ্রা বেদশ্রুতিং যথা ॥১৬॥
তাঞ্চেদহং ন দিৎসেয়ং সদ্‌গুণৈরুপবৃংহিতাম্।
প্রমথ্যৈনাং হরেয়ুস্তে হবির্ধ্বাঙ্ক্ষা ইবাধ্বরাৎ ॥১৭॥
সম্প্রেক্ষমাণা পুত্রং তে নানুরূপমিবাত্মনঃ।
অনর্হবশমাপন্নামিমাঞ্চাপি সুতাং তব ॥১৮॥
অবজ্ঞাতা চ লোকেষু তথাত্মানমজানতী।
অবলিপ্তৈর্নরৈর্ব্রহ্মন্! মরিষ্যামি ন সংশয়ঃ ॥১৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

কথমিতি। গুণান্ বিদ্যাদীন্ আধাতুং প্রবর্ত্তয়িতুম্। সর্বতো লুপ্তে সর্বচারিত্রভ্রষ্টে ॥১৫॥
ইমামিতি। অনর্হা অযোগ্যা জনাঃ। শ্রূয়ত ইতি শ্রুতিঃ শব্দঃ ॥১৬॥
তামিতি। দিৎসেয়ং দাতুমিচ্ছেয়ম্। উপবৃংহিতাং বর্দ্ধিতাম্। ধ্বাঙ্ক্ষাঃ কাকাঃ ॥১৭॥
সমিতি। আত্মন আত্মবংশস্য। অনর্হবশমাপন্নাম্ অযোগ্যপাত্রাধীনতাং প্রাপ্তাম্। তথা অবজ্ঞাপাত্রত্বেন। অবলিপ্তৈঃ সৎকুলত্বাদিনা গর্বিতৈঃ। মরিষ্যামি আত্মহত্যয়া ॥১৮—১৯॥

ভারতভাবদীপঃ

দূষণেঽপি চ" ইতি মেদিনী ॥১১—১৩॥ মার্গে সৎকুলসম্বন্ধরূপে ॥১৪॥ গুণান্ বিদ্যাদীন্

এই বালকটীর কোন অভিভাবক থাকিবে না; সুতরাং এ, সর্ব্বপ্রকার সচ্চরিত্র হইতে ভ্রষ্ট হইতে থাকিবে; তখন আপনি যেমন পারিবেন, তেমন আমি কি করিয়া ইহার অভীষ্ট গুণ শিক্ষা দেওয়াইতে পারিব ॥১৫॥

শূদ্রেরা যেমন বেদলাভের প্রার্থনা করে, তেমন অযোগ্য লোকেরা আমাকে অগ্রাহ্য করিয়া, আপনার এই অনাথা বালিকা কন্যাটীকে প্রার্থনা করিবে ॥১৬॥

তা'র পর, আমি যদি সদ্‌গুণসম্পন্না এই কন্যাটীকে দান করিতে ইচ্ছা না করি, তবে কাক যেমন যজ্ঞস্থান হইতে হবি হরণ করে, তেমন তাহারা বলপূর্ব্বক আপনার এই কন্যাটীকে হরণ করিবে ॥১৭॥

ক্রমে, পুত্রটী আপনার বংশের অযোগ্য হইয়া গিয়াছে, কন্যাটীও অযোগ্য পাত্রের অধীন হইয়া পড়িয়াছে, ইহা আমি দেখিতে থাকিব; অথ চ (নিজের কোন ক্ষমতা না থাকায়) আত্মাকে অবজ্ঞার পাত্র বলিয়া মনে করিব না; কিন্তু গর্বিত লোকেরা আমাকে অবজ্ঞাই করিতে থাকিবে; তখন আমি নিশ্চয়ই আত্মহত্যা করিয়া মরিব ॥১৮—১৯॥

(১৭)···ত্বদ্‌গুণৈঃ···তদ্‌গুণৈঃ···। (১৯)···যথাস্থানমজানতী···।

তৌ চ হীনৌ ময়া বালৌ ত্বয়া চৈব তথাত্মজৌ।
বিনশ্যেতাং ন সন্দেহো মৎস্যাবিব জলক্ষয়ে ॥২০॥
ত্রিতয়ং সর্ব্বথাঽপ্যেবং বিনশিষ্যত্যসংশয়ম্।
ত্বয়া বিহীনং তস্মাত্ত্বং মাং পরিত্যক্তুমর্হসি ॥২১॥
ব্যুষ্টিরেষা পরা স্ত্রীণাং পূর্ব্বং ভর্ত্তুঃ পরা গতিঃ।
ননু ব্রহ্মন্! সপুত্রাণামিতি ধর্ম্মবিদো বিদুঃ ॥২২॥
পরিত্যক্তঃ সুতশ্চায়ং দুহিতেয়ং তথা ময়া।
বান্ধবাশ্চ পরিত্যক্তাস্ত্বদর্থং জীবিতঞ্চ মে ॥২৩॥
যজ্ঞৈস্তপোভির্নিয়মৈর্দানৈশ্চ বিবিধৈস্তথা।
বিশিষ্যতে স্ত্রিয়া ভর্ত্তুর্নিত্যং প্রিয়হিতে স্থিতিঃ ॥২৪॥
তদিদং যচ্চিকীর্ষামি ধর্ম্মং পরমসম্মতম্।
ইষ্টঞ্চৈব হিতঞ্চৈব তব চৈব কুলস্য চ ॥২৫॥

### ভারতকৌমুদী

তাবিতি। বিনশ্যেতাম্, আত্মন এবাযোগ্যত্বাৎ অযোগ্যেন পত্যা রক্ষণাসম্ভবাচ্চ ॥২০॥

ত্রিতয়মিতি। ত্রিতয়ম্—অহং পুত্রঃ কন্যা চেতি ত্রয়ম্ ॥২১॥

ব্যুষ্টিরিতি। সপুত্রাণাং স্ত্রীণাম্, এষা পরা উৎকৃষ্টা, ব্যুষ্টিঃ সমৃদ্ধিঃ, যৎ, ভর্ত্তুঃ পূর্ব্বম্, তাসাং পরা পরলোকসম্বন্ধিনী গতির্ভবতি। "ব্যুষ্টিঃ ফলে সমৃদ্ধৌ চ" ইত্যমরঃ ॥২২॥

পরিত্যক্ত ইতি। মে মম জীবিতং জীবনঞ্চ ময়া পরিত্যক্তমিতি সম্বন্ধঃ ॥২৩॥

যজ্ঞৈরিতি। নিয়মৈর্ব্রতৈঃ। বিশিষ্যতে প্রাধান্যেনাঙ্গীক্রিয়তে মুনিভিঃ ॥২৪॥

### ভারতভাবদীপঃ

॥১৫—১৬॥ ধ্বাঙ্ক্ষাঃ কাকাঃ ॥১৭—২১॥ পরা ব্যুষ্টিঃ মহত্ত্বাগ্যম্। "ব্যুষ্টিঃ ফলে সমৃদ্ধৌ

---

তখন এই বালক পুত্র ও বালিকা কন্যা ইহারা আপনার ও আমার অভাবে, জলাভাবে মৎস্যের ন্যায় বিনষ্ট হইবে; ইহাতে কোন সন্দেহ নাই ॥২০॥

এই ভাবে একমাত্র আপনার অভাবে তিনটী লোকই বিনষ্ট হইবে, ইহাতে কোন সন্দেহ নাই। অতএব আপনি আমাকেই ত্যাগ করুন ॥২১॥

ব্রাহ্মণ! পুত্রবতী স্ত্রীদিগের ইহা পরম সৌভাগ্য যে, তাঁহারা ভর্ত্তার পূর্ব্বে পরলোকে গমন করেন; ইহা ধর্ম্মজ্ঞেরা মনে করেন ॥২২॥

আমি আপনার জন্য নিজের জীবন, এই পুত্র, এই কন্যা এবং সমস্ত বন্ধুবর্গকে পরিত্যাগ করিলাম ॥২৩॥

কেন না, নানাবিধ যজ্ঞ, তপস্যা, ব্রত ও দান অপেক্ষা সর্ব্বদা ভর্ত্তার প্রিয় ও হিত সাধনে থাকাই স্ত্রীলোকের প্রধান ধর্ম্ম ॥২৪॥

---

(২২)…পরাং গতিম্। গন্তুং ব্রহ্মন্!…।

ইষ্টানি চাপ্যপত্যানি দ্রব্যাণি সুহৃদঃ প্রিয়াঃ।
আপদ্ধর্ম্মপ্রমোক্ষায় ভার্য্যা চাপি সতাং মতম্ ॥২৬॥
আপদর্থে ধনং রক্ষেদ্দারান্ রক্ষেদ্ধনৈরপি।
আত্মানং সততং রক্ষেদ্দারৈরপি ধনৈরপি ॥২৭॥
দৃষ্টাদৃষ্টফলার্থং হি ভার্য্যা পুত্রো ধনং গৃহম্।
সর্ব্বমেতদ্বিধাতব্যং বুধানামেষ নিশ্চয়ঃ ॥২৮॥
একতো বা কুলং কৃৎস্নমাত্মা বা কুলবর্দ্ধনঃ।
ন সমং সর্ব্বমেবেতি বুধানামেষ নিশ্চয়ঃ ॥২৯॥
স কুরুস্ব ময়া কার্য্যং তারয়াত্মানমাত্মনা।
অনুজানীহি মামার্য্য! সুতৌ মে পরিপালয় ॥৩০॥

ভারতকৌমুদী

তদিতি। অহং যৎ চিকীর্ষামি, তদিদং পরমসম্মতং ধর্ম্মমিত্যাদিসম্বন্ধঃ ॥২৫॥

ইষ্টানীতি। আপদো ধর্ম্মাদবস্থাতঃ প্রমোক্ষায় ইতি সতাং মতম্ ॥২৬॥

আপদিতি। আপদর্থে আপন্নিবৃত্তৌ বিষয়ে ॥২৭॥

দৃষ্টেতি। দৃষ্টফলং জীবনাদি, অদৃষ্টফলং স্বর্গাদি। বিধাতব্যং নিযোক্তব্যম্ ॥২৮॥

একত ইতি। আত্মা বা অপরতঃ। সর্ব্বং তদুভয়ং ন সমম্, আত্মনঃ প্রধানত্বাৎ ॥২৯॥

স ইতি। কার্য্যং স্বজীবনরক্ষণম্। আত্মনা আত্মসম্বন্ধিন্যা ময়া ॥৩০॥

ভারতভাবদীপঃ

স্ত্রী" ইতি মেদিনী ॥২২—২৭॥ ফলার্থং বিধাতব্যমিতি সম্বন্ধঃ ॥২৮॥ আত্মনা সমং সর্ব্বং

আমি যাহা করিতে ইচ্ছা করিতেছি, তাহা সাধুসম্মত ধর্ম্ম এবং আপনার ও আপনার বংশের অভীষ্ট ও হিতজনক ॥২৫॥

অভীষ্ট সন্তান, ধন, সুহৃদ, প্রিয় লোক এবং ভার্য্যা, এ সমস্তই আপদ হইতে উদ্ধার পাইবার জন্য; ইহা সাধুদিগের মত ॥২৬॥

বিপদ নিবৃত্তির জন্য ধন রক্ষা করিবে, সে ধন দ্বারাও ভার্য্যা রক্ষা করিবে এবং সে ধন ও ভার্য্যা উভয় দ্বারাই সর্ব্বদা আপনাকে রক্ষা করিবে ॥২৭॥

ভার্য্যা, পুত্র, ধন এবং গৃহ, এসমস্তই লৌকিক ফল ও অলৌকিক ফলের জন্য নিয়োগ করিবে; ইহাই জ্ঞানিগণের মত ॥২৮॥

এক দিকে সমস্ত বংশ এবং অপর দিকে বংশবর্দ্ধক নিজে; এই দুইও সমান নহে; ইহাও জ্ঞানিগণের মত ॥২৯॥

অতএব আপনি আমা দ্বারা নিজের জীবন রক্ষা করুন, আপনার বস্তু দ্বারাই আপনাকে উদ্ধার করুন, আমাকে অনুমতি দিন, আর আমার সন্তান দুইটীকে প্রতিপালন করিতে থাকুন ॥৩০॥

অবধ্যাং স্ত্রিয়মিত্যাহুর্ধর্ম্মজ্ঞা ধর্ম্মনিশ্চয়ে।
ধর্ম্মজ্ঞান্ রাক্ষসানাহুর্ন হন্যাৎ স চ মামপি ॥৩১॥
নিঃসংশয়ো বধঃ পুংসাং স্ত্রীণাং সংশয়িতো বধঃ।
অতো মামেব ধর্ম্মজ্ঞ! প্রস্থাপয়িতুমর্হসি ॥৩২॥
ভুক্তং প্রিয়াণ্যবাপ্তানি ধর্ম্মশ্চ চরিতো ময়া।
ত্বৎ প্রসূতিঃ প্রিয়া প্রাপ্তা ন মাং তপ্স্যত্যজীবিতম্ ॥৩৩॥
জাতপুত্রা চ বৃদ্ধা চ প্রিয়কামা চ তে সদা।
সমীক্ষ্যৈতদহং সর্ব্বং ব্যবসায়ং করোম্যতঃ ॥৩৪॥
উৎসৃজ্যাপি হি মামার্য্য! প্রাপ্স্যস্যন্যামপি স্ত্রিয়ম্।
ততঃ প্রতিষ্ঠিতো ধর্ম্মো ভবিষ্যতি পুনস্তব ॥৩৫॥

ভারতকৌমুদী

মৎপ্রেরণে মজ্জীবনস্থিতিরপি সম্ভবতীত্যাহ অবধ্যামিতি। ন হন্যাৎ স্ত্রীবুদ্ধ্যা ॥৩১॥
নম্নু রাক্ষসাঃ কথমপি ন ধর্ম্মজ্ঞা ইত্যাহ নিরিতি। সংশয়িতঃ স্ত্রীত্বাদেব ॥৩২॥
ভুক্তমিতি। ভুক্তং স্রক্‌চন্দনাদিভোগঃ কৃতঃ, প্রিয়াণি তব মধুরবচনাদীনি অবাপ্তানি। ত্বৎ ত্বত্তঃ, প্রিয়া প্রসূতিঃ সন্তানঃ প্রাপ্তা। জীবিতস্যাভাবঃ অজীবিতং মরণম্ ॥৩৩॥
জাতেতি। সমীক্ষ্য পর্য্যালোচ্য। ব্যবসায়ং মরণাধ্যবসায়ম্ ॥৩৪॥
উৎসৃজ্যেতি। উৎসৃজ্য পরিত্যজ্য। ধর্ম্মো গার্হস্থ্যম্ ॥৩৫॥

ভারতভাবদীপঃ

নেতি এষ বুধানাং নিশ্চয়ঃ ॥২৯—৩২॥ ত্বৎ ত্বত্তঃ, প্রসূতিঃ সন্ততিঃ। অজীবিতং মরণম্

ধর্ম্মজ্ঞেরা ধর্ম্মনিশ্চয় করিবার সময়ে বলিয়াছেন যে, স্ত্রীলোক অবধ্য; আর রাক্ষসদিগকেও তাঁহারা ধর্ম্মজ্ঞ বলিয়াছেন। অতএব সে রাক্ষস আমাকে নাও মারিতে পারে ॥৩১॥

পুরুষের বধ নিশ্চিত, আর স্ত্রীলোকের বধ সংশয়িত। সুতরাং আপনি আমাকেই পাঠাইয়া দিন ॥৩২॥

আমি ভোগ করিয়াছি, প্রিয় বস্তু পাইয়াছি, ধর্ম্ম আচরণ করিয়াছি এবং আপনা হইতে প্রিয়তম সন্তান লাভ করিয়াছি। সুতরাং এখন আর আমার মৃত্যু আমাকে সন্তপ্ত করিতে পারিবে না ॥৩৩॥

আমার পুত্র জন্মিয়াছে, আমি বৃদ্ধ হইয়া উঠিয়াছি এবং সর্ব্বদাই আপনার প্রিয় কামনা করিয়াছি; এই সকল পর্য্যালোচনা করিয়া আমি এখন মৃত্যুর জন্য উদ্যম করিতেছি ॥৩৪॥

(৩৩)…চরিতো মহান্। ত্বৎ প্রসূতিং প্রিয়াং প্রাপ্তাম্…।

ন চাপ্যধর্ম্মঃ কল্যাণ! বহুপত্নীকতা নৃণাম্।
স্ত্রীণামধর্ম্মঃ সুমহান্ ভর্ত্তুঃ পূর্ব্বস্য লঙ্ঘনে ॥৩৬॥
এতৎ সর্বং সমীক্ষ্য ত্বমাত্মত্যাগঞ্চ গর্হিতম্।
আত্মানং তারয়াদ্যাশু কুলঞ্চেমৌ চ দারকৌ ॥৩৭॥
বৈশম্পায়ন উবাচ।
এবমুক্তস্তয়া ভর্ত্তা তাং সমালিঙ্গ্য ভারত!।
মুমোচ বাষ্পং শনকৈঃ সভার্য্যো ভৃশদুঃখিতঃ ॥৩৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি বকবধে ব্রাহ্মণীবাক্যং নাম দ্বিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

নেতি। নৃণাং পুরুষাণাম্। লঙ্ঘনে অতিক্রমে অন্যভর্তৃগ্রহণ ইত্যর্থঃ ॥৩৬॥
এতদিতি। সমীক্ষ্য পর্য্যালোচ্য। আত্মত্যাগঞ্চ গর্হিতং সমীক্ষ্যেতি সম্বন্ধঃ ॥৩৭॥
এবমিতি। সভার্য্যো ভার্য্যাপি বাষ্পং মুমোচেত্যর্থঃ ॥৩৮॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী সমাখ্যায়ামাদিপর্বণি বকবধে দ্বিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

ভারতভাবদীপঃ

॥৩৩—৩৫॥ পূর্ব্বস্য লঙ্ঘনে তং বিনা ভর্ত্রন্তরকরণে ॥৩৬—৩৮॥

ইতি আদিপর্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৫২॥

---

আর্য্য! আপনি আমাকে পরিত্যাগ করিয়াও অন্য স্ত্রী লাভ করিতে পারিবেন এবং তাহা হইতেই পুনরায় আপনার গৃহস্থধর্ম্ম প্রতিষ্ঠিত হইবে ॥৩৫॥

হে মঙ্গলাস্পদ! পুরুষের বহুস্ত্রী গ্রহণ করা অধর্ম্ম নহে; কিন্তু পূর্ব্ব পতি ছাড়িয়া অন্য পতি গ্রহণ করা স্ত্রীলোকের গুরুতর অধর্ম্ম ॥৩৬॥

আপনি এই সমস্ত পর্য্যালোচনা করিয়া এবং আত্মত্যাগ করাকে নিন্দনীয় মনে করিয়া আপনাকে, বংশকে এবং এই সন্তান দুইটীকে উদ্ধার করুন' ॥৩৭॥

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! ব্রাহ্মণী এইরূপ বলিলে, ব্রাহ্মণ তাঁহাকে আলিঙ্গন করিয়া, অত্যন্ত দুঃখিত হইয়া, তাঁহার সহিত ধীরে ধীরে অশ্রুবিসর্জন করিতে লাগিলেন ॥৩৮॥

---

* '…ষট্পঞ্চাশদধিকঃ…' '…অষ্টপঞ্চাশদধিকঃ…' '…দ্বিসপ্তত্যধিকঃ…' ইতি পাঠান্তরাণি।

# ত্রিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ

———:*:———

বৈশম্পায়ন উবাচ।

তয়োর্দুঃখিতয়োর্বাক্যমতিমাত্রং নিশম্য তু।
ততো দুঃখপরীতাঙ্গী কন্যা তাবভ্যভাষত ॥১॥
কিমেবং ভৃশদুঃখার্ত্তৌ রোরূয়েতামনাথবৎ।
মমাপি শ্রূয়তাং বাক্যং শ্রুত্বা চ ক্রিয়তাং ক্ষমম্ ॥২॥
ধর্ম্মতোঽহং পরিত্যাজ্যা যুবয়োর্নাত্র সংশয়ঃ।
ত্যক্তব্যাং মাং পরিত্যজ্য ত্রাহি সর্বং ময়ৈকয়া ॥৩॥
ইত্যর্থমিষ্যতেঽপত্যং তারয়িষ্যতি মামিতি।
তস্মিন্নুপস্থিতে কালে তরধ্বং প্লববন্ময়া ॥৪॥
ইহ বা তারয়েদ্দুর্গাদুত বা প্রেত্য তারয়েৎ।
সর্ব্বথা তারয়েৎ পুত্রঃ পুত্র ইত্যুচ্যতে বুধৈঃ ॥৫॥

ভারতকৌমুদী

তয়োরিতি। তয়োর্মাতাপিত্রোঃ। অতিমাত্রং দুঃখিতয়োরিতি সম্বন্ধঃ ॥১॥
কিমিতি। রোরূয়েতাম্ আর্ত্তনাদং কুর্য্যাতাম্। ক্ষমমুচিতম্ ॥২॥
ধর্ম্মত ইতি। পরিত্যাজ্যা বরায় দেয়া। পরিত্যজ্য বকায় দত্ত্বা, দানমাত্রাবিশেষাৎ ॥৩॥
ইতীতি। ইতি ইদমপত্যম্, মাং বিপদি তারয়িষ্যতি। প্লববৎ নৌকয়েব ॥৪॥

ভারতভাবদীপঃ

তয়োরিতি ॥১—২॥ ত্যক্তব্যাম্ অবশ্যদেয়াম্, পরিত্যজ্য রক্ষসে দত্ত্বা ॥৩॥ প্লববৎ

বৈশম্পায়ন বলিলেন—অত্যন্ত দুঃখিত পিতা ও মাতার কথা শুনিয়া কন্যাটী নিতান্ত দুঃখিত হইয়া তাঁহাদিগকে বলিল—॥১॥

'আপনারা অত্যন্ত দুঃখিত হইয়া অনাথের ন্যায় কেন এ রকম আর্ত্তনাদ করিতেছেন? আমার কথাও শুনুন, শুনিয়া, যাহা সঙ্গত হয়, তাহা করুন ॥২॥

আপনাদের ত ধর্ম্মানুসারে আমাকে ত্যাগ করিতেই হইবে; এ বিষয়ে ত কোন সন্দেহই নাই। অতএব ত্যক্তব্যা আমাকে ত্যাগ করিয়া, একা আমা দ্বারাই সকলকে রক্ষা করুন ॥৩॥

লোকে এই জন্যই সন্তান ইচ্ছা করে যে, সন্তান বিপদ হইতে উদ্ধার করিবে। তাহার সময় উপস্থিত হইয়াছে; সুতরাং নৌকার ন্যায় আমা দ্বারা আপনারা বিপৎসাগর হইতে উত্তীর্ণ হউন ॥৪॥

[৫]…উত বা প্রেত্য ভারত!…।

স তত্রাদ্যাপি রক্ষাংসি বৃক্ষানশ্মন এব চ।
ভক্ষয়ন্ দৃশ্যতে বহ্নিঃ সদা পর্ব্বণি পর্ব্বণি ॥২৩॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি
চৈত্ররথে চতুঃসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

# পঞ্চসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ

অর্জ্জুন উবাচ।

রাজ্ঞা কল্মাষপাদেন গুরৌ ব্রহ্মবিদাং বরে।
কারণং কিং পুরস্কৃত্য ভার্য্যা বৈ সন্নিযোজিতা ॥১॥
জানতা বৈ পরং ধর্ম্মং বশিষ্ঠেন মহাত্মনা।
অগম্যাগমনং কস্মাৎ কৃতং তেন মহর্ষিণা ॥২॥
অধর্ম্মিষ্ঠং বশিষ্ঠেন কৃতঞ্চাপি পুরা সখে!।
এতন্মে সংশয়ং সর্ব্বং ছেত্তুমর্হসি পৃচ্ছতঃ ॥৩॥

ভারতকৌমুদী

স ইতি। অশ্মনঃ পাষাণান্। পর্ব্বণি পর্ব্বণি প্রত্যেকচতুর্দ্দশ্যাদৌ ॥২৩॥
ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-
সমাখ্যায়ামাদিপর্বণি চৈত্ররথে চতুঃসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

রাজ্ঞেতি। পুরস্কৃত্য আশ্রিত্যেত্যর্থঃ। সন্নিযোজিতা রমণায়েতি শেষঃ ॥১॥
জানতেতি। পরভার্য্যাত্বাৎ পুত্রবধূতুল্যত্বাচ্চ অগম্যত্বমিতি ভাবঃ ॥২॥

ভারতভাবদীপঃ

॥১৭—১৮॥ সমুচ্ছেদে এষ ত্বং নিমিত্তভূত ইতি যোজনা ॥১৯॥ মুঞ্চ ত্যজ ॥২০—২৩॥
ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুঃসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৭৪॥

অদ্যাপি সেখানে প্রত্যেক পর্ব্বেই সেই অগ্নি রাক্ষস, বৃক্ষ ও প্রস্তর দগ্ধ করিয়া থাকে দেখা যায় ॥২৩॥

অর্জ্জুন বলিলেন—সখে! গুরু এবং বেদজ্ঞশ্রেষ্ঠ বশিষ্ঠের নিকটে কল্মাষপাদ রাজা কি কারণে আপন ভার্য্যাটীকে নিযুক্ত করিয়াছিলেন? ॥১॥

আবার, মহাত্মা ও মহর্ষি বশিষ্ঠই বা কেন ধর্ম্মের পরম তত্ত্ব জানিয়াও অগম্যাগমন করিয়াছিলেন? ॥২॥

* '...একোনাশীত্যধিকঃ...' '...একাশীত্যধিকঃ...' '...দ্ব্যশীত্যধিকঃ...' '...সপ্তনবত্যধিকঃ...' ইতি পাঠান্তরাণি।

গন্ধর্ব্ব উবাচ।

ধনঞ্জয়! নিবোধেদং যন্মাং ত্বং পরিপৃচ্ছসি।
বশিষ্ঠং প্রতি দুর্দ্ধর্ষ! তথা মিত্রসহং নৃপম্ ॥৪॥
কথিতং তে ময়া সর্ব্বং যথা শপ্তঃ স পার্থিবঃ।
শক্ত্রিণা ভরতশ্রেষ্ঠ! বাশিষ্ঠেন মহাত্মনা ॥৫॥
স তু শাপবশং প্রাপ্তঃ ক্রোধপর্য্যাকুলেক্ষণঃ।
নির্জ্জগাম পুরাদ্রাজা সহদারঃ পরন্তপঃ ॥৬॥
অরণ্যং নির্জ্জনং গত্বা সদারঃ পরিচক্রমে।
নানামৃগগণাকীর্ণং নানাসত্ত্বসমাকুলম্ ॥৭॥
নানাগুল্মলতাচ্ছন্নং নানাদ্রুমসমাবৃতম্।
অরণ্যং ঘোরসন্নাদং শাপগ্রস্তঃ পরিভ্রমন্ ॥৮॥
স কদাচিৎ ক্ষুধাবিষ্টো মৃগয়ন্ ভক্ষ্যমাত্মনঃ।
দদর্শ সুপরিক্লিষ্টঃ কস্মিংশ্চিন্নির্জ্জনে বনে ॥৯॥

ভারতকৌমুদী

অধর্ম্মিষ্ঠমিতি। এতৎ পৃচ্ছতো মে ইতি সম্বন্ধাদেতদিত্যস্য ক্লীবত্বম্ ॥৩॥
ধনেতি। মিত্রসহং কল্মাষপাদম্। তয়োরুভয়োর্বিষয় ইত্যর্থঃ ॥৪॥
কথিতমিতি। স পার্থিবঃ কল্মাষপাদঃ ॥৫॥
স ইতি। ক্রোধেন পর্য্যাকুলেক্ষণঃ অস্থিরনয়নঃ ॥৬॥
অরণ্যমিতি। পরিচক্রমে বিচচার। নানা সত্ত্বৈর্জন্তুভিঃ সমাকুলং পূর্ণম্ ॥৭॥

বশিষ্ঠ কেন এমন অধর্ম্মের কার্য্য করিয়াছিলেন? ইহা আমি জিজ্ঞাসা করিতেছি, তুমি আমার সকল সংশয় দূর কর' ॥৩॥

গন্ধর্ব্ব বলিল—মহাবীর অর্জ্জুন! বশিষ্ঠ ও কল্মাষপাদ রাজার বিষয়ে তুমি যাহা আমার নিকট জিজ্ঞাসা করিলে, তাহা শোন ॥৪॥

হে ভরতশ্রেষ্ঠ! মহাত্মা শক্ত্রি যে কল্মাষপাদ রাজাকে অভিসম্পাত করিয়াছিলেন, তাহা আমি তোমার নিকট সমস্তই বলিয়াছি ॥৫॥

কল্মাষপাদ রাজা অভিশপ্ত হইয়া ক্রোধবশতঃ আঘূর্ণিত নয়নে ভার্য্যার সহিত রাজধানী হইতে নির্গত হইলেন ॥৬॥

নানাবিধ পশু ও প্রাণিগণে পরিপূর্ণ নির্জন বনে যাইয়া তিনি ভার্য্যার সহিত বিচরণ করিতে লাগিলেন ॥৭॥

শাপগ্রস্ত সেই রাজা কোন সময়ে নানাবিধ বৃক্ষ, লতা ও গুল্মে সমাচ্ছন্ন এবং হিংস্রজন্তুর ভয়ঙ্কর গর্জ্জনে মুখরিত সেই বনমধ্যে বিচরণ করিতে থাকিয়া, ক্ষুধায়

ব্রাহ্মণীং ব্রাহ্মণঞ্চৈব মৈথুনায়োপসঙ্গতৌ।
তৌ তং বীক্ষ্য সুবিত্রস্তাবকৃতার্থৌ প্রধাবিতৌ ॥১০॥ (বিশেষকম্)
তয়োর্বিদ্রবতোর্বিপ্রং জগ্রাহ নৃপতির্বলাৎ।
দৃষ্ট্বা গৃহীতং ভর্ত্তারমথ ব্রাহ্মণ্যভাষত ॥১১॥
শৃণু রাজন্! মম বচো যত্ত্বাং বক্ষ্যামি সুব্রত!।
আদিত্যবংশপ্রভবস্ত্বং হি লোকে পরিশ্রুতঃ ॥১২॥
অপ্রমত্তঃ স্থিতো ধর্ম্মে গুরুশুশ্রূষণে রতঃ।
শাপোপহত! দুর্দ্ধর্ষ! ন পাপং কর্ত্তুমর্হসি ॥১৩॥
ঋতুকালে তু সম্প্রাপ্তে ভর্ত্তৃব্যসনকর্ষিতা।
অকৃতার্থা হ্যহং ভর্ত্রা প্রসবার্থং সমাগতা।
প্রসীদ নৃপতিশ্রেষ্ঠ! ভর্ত্তাঽয়ং মে বিসৃজ্যতাম্ ॥১৪॥

ভারতকৌমুদী

নানেতি। ঘোরাঃ সন্নাদা হিংস্রজন্তূনাং রবা যত্র তৎ। মৃগয়ন্ অন্বিষ্যন্। অকৃতার্থৌ রাজ্ঞো দর্শনাদেব অসম্পাদিতরমণৌ, প্রধাবিতৌ দ্রুতং পলায়িতুমারব্ধবন্তৌ ॥৮—১০॥

তয়োরিতি। বিদ্রবতোর্দ্রুতং পলায়মানয়োস্তয়োর্মধ্যে ॥১১॥

শৃণ্বিতি। আদিত্যবংশপ্রভবঃ সূর্য্যবংশোৎপন্নঃ ॥১২॥

অপ্রমত্ত ইতি। অপ্রমত্তঃ সাবধানঃ ॥১৩॥

ঋত্বিতি। ভর্ত্তুর্ব্যসনেন কোপজদোষেণ মানেনেত্যর্থঃ, কর্ষিতা ক্লিষ্টা। প্রসবার্থং পুত্রার্থম্। বিসৃজ্যতাং পরিত্যজ্যতাম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪॥

কাতব হইয়া, খাদ্য অন্বেষণ করতঃ, কোন নির্জন স্থানে মৈথুনের জন্য উপস্থিত এক ব্রাহ্মণ ও ব্রাহ্মণীকে দেখিতে পাইলেন। সে ব্রাহ্মণ ও ব্রাহ্মণী রাজাকে দেখিয়াই অত্যন্ত ভীত হইয়া অপূর্ণমনোরথে দ্রুত পলায়ন করিতে লাগিলেন ॥৮—১০॥

তাঁহারা পলায়ন করিতে লাগিলে, রাজা বলপূর্ব্বক ব্রাহ্মণকে ধরিয়া ফেলিলেন এবং ব্রাহ্মণ ধৃত হইয়াছেন দেখিয়া ব্রাহ্মণী বলিলেন—॥১১॥

'রাজা! আমি আপনাকে যে কথা বলিব, তাহা শ্রবণ করুন। আপনি সূর্য্যবংশোৎপন্ন বলিয়া জগতে প্রসিদ্ধ ॥১২॥

এবং অবহিত হইয়া ধর্ম্মে অবস্থান করিতেছেন ও গুরুশুশ্রূষায় রত আছেন; অতএব হে শাপগ্রস্ত মহাবীর! আপনি পাপ করিবেন না ॥১৩॥

আমার ঋতুকাল উপস্থিত, অথ চ গৃহে ভর্ত্তার দোষে দুঃখভোগ করিয়াছি; তাই তথায় অকৃতার্থ হইয়া পুত্রোৎপাদনের জন্য তাঁহারই সহিত এই খানে

এবং বিক্রোশমানায়াস্তস্যাস্তু স নৃশংসবৎ।
ভর্ত্তারং ভক্ষয়ামাস ব্যাঘ্রো মৃগমিবেপ্সিতম্ ॥১৫॥
তস্যাঃ ক্রোধাভিভূতায়া যান্যশ্রূণ্যপতন্ ভুবি।
সোঽগ্নিঃ সমভবদ্দীপ্তস্তঞ্চ দেশং ব্যদীপয়ৎ ॥১৬॥
ততঃ সা শোকসন্তপ্তা ভর্ত্তৃব্যসনকর্ষিতা।
কল্মাষপাদং রাজর্ষিমশপদ্‌ব্রাহ্মণী রুষা ॥১৭॥
যস্মান্মমাকৃতার্থায়াস্ত্বয়া ক্ষুদ্র! নৃশংসবৎ।
প্রেক্ষন্ত্যা ভক্ষিতো মেঽদ্য প্রিয়ো ভর্ত্তা মহাযশাঃ ॥১৮॥
তস্মাত্ত্বমপি দুর্ব্বুদ্ধে! মচ্ছাপপরিবিক্ষতঃ।
পত্নীমৃতাবনুপ্রাপ্য সদ্যস্ত্যক্ষ্যসি জীবিতম্ ॥১৯॥ (যুগ্মকম্)
যস্য চর্ষের্বশিষ্ঠস্য ত্বয়া পুত্রা বিনাশিতাঃ।
তেন সঙ্গম্য তে ভার্য্যা তনয়ং জনয়িষ্যতি ॥২০॥

ভারতকৌমুদী

এবমিতি। বিক্রোশমানায়া বিলপন্ত্যাঃ, তস্যা ব্রাহ্মণ্যাঃ ॥১৫॥

তস্যা ইতি। অগ্নিঃ অগ্নিরিব। ব্যদীপয়ৎ প্রাজ্বলয়দিব, তদ্বদনিষ্টসাধনাৎ ॥১৬॥

তত ইতি। ভর্ত্তুর্ব্যসনেন বিপদা মরণেনেত্যর্থঃ, কর্ষিতা ক্লিষ্টা ॥১৭॥

যস্মাদিতি। অকৃতার্থায়া ইদানীমপি পুত্রানুৎপত্তেরিতি ভাবঃ। মম শাপেন পরিবিক্ষতো নষ্টবুদ্ধিঃ। ঋতৌ ঋতুকালে, অনুপ্রাপ্য মৈথুনায় লব্ধ্বা ॥১৮—১৯॥

আসিয়াছি। অতএব হে রাজশ্রেষ্ঠ! আপনি প্রসন্ন হউন, আমার ভর্ত্তাকে ছাড়িয়া দিন ॥১৪॥

ব্রাহ্মণী এইরূপ বিলাপ করিতে থাকিলেও ব্যাঘ্র যেমন হরিণ ভক্ষণ করে, তেমনই রাজা নৃশংসের ন্যায় তাঁহার ভর্ত্তাকে ভক্ষণ করিলেন ॥১৫॥

তখন ব্রাহ্মণী অত্যন্ত ক্রুদ্ধ হইলে, তাঁহার যে সকল অশ্রুবিন্দু পতিত হইল, তাহা অগ্নির ন্যায় হইয়া সে দেশটাকেই যেন জ্বালাইয়া দিতে লাগিল ॥১৬॥

তাহার পর, ভর্ত্তার মৃত্যুতে দুঃখিতা ও শোকাতুরা সেই ব্রাহ্মণী ক্রোধবশতঃ কল্মাষপাদ রাজাকে অভিসম্পাত করিলেন—॥১৭॥

'হে ক্ষুদ্রহৃদয় দুর্ব্বুদ্ধি রাজা! অদ্যাপি আমার পুত্র হয় নাই, এই অবস্থায় আমার সমক্ষেই নৃশংসের ন্যায় তুমি যখন আমার প্রিয়তম ভর্ত্তাকে ভক্ষণ করিলে, তখন তুমিও আমার শাপে নষ্টজ্ঞান হইয়া, ঋতুকালে পত্নীর সহিত মিলিত হইয়া, তখনই জীবন ত্যাগ করিবে ॥১৮—১৯॥

স তে বংশকরঃ পুত্রো ভবিষ্যতি নৃপাধম ! ।
এবং শপ্ত্বা তু রাজানং সা তমাঙ্গিরসী শুভা ॥২১॥
তস্যৈব সন্নিধৌ দীপ্তং প্রবিবেশ হুতাশনম্ ।
বশিষ্ঠশ্চ মহাভাগঃ সর্ব্বমেতদবৈক্ষত ॥২২॥ (যুগ্মকম্)
জ্ঞানযোগেন মহতা তপসা স পরন্তপ ! ।
মুক্তশাপশ্চ রাজর্ষিঃ কালেন মহতা ততঃ ॥২৩॥
ঋতুকালেঽভিপতিতো মদয়ন্ত্যা নিবারিতঃ ।
নহি সস্মার স নৃপস্তং শাপং কামমোহিতঃ ॥২৪॥
দেব্যাঃ সোঽথ বচঃ শ্রুত্বা সম্ভ্রান্তো নৃপসত্তমঃ ।
তং শাপমনুসংস্মৃত্য পর্য্যতপ্যদ্ভৃশং তদা ॥২৫॥

ভারতকৌমুদী

যস্যেতি। তেন বশিষ্ঠেন সহ ॥২০॥

স ইতি। আঙ্গিরসী অঙ্গিরোগোত্রোৎপন্না। দীপ্তং প্রজ্বলিতম্। অবৈক্ষত ধ্যানমহিম্না অবগতবান্ ॥২১—২২॥

জ্ঞানেতি। শাপেন শক্তেরভিসম্পাতেন মুক্তঃ চকারাদ্বশিষ্ঠানুগ্রহেণ চ ॥২৩॥

ঋত্বিতি। অভিপতিতো রন্তুমুদ্যতঃ। মদয়ন্ত্যা তদাখ্যয়া ভার্য্যয়া ॥২৪॥

দেব্যা ইতি। দেব্যা মহিষ্যাঃ। সম্ভ্রান্তশ্চকিতঃ ॥২৫॥

ভারতভাবদীপঃ

রাজ্ঞেতি ॥১॥ অগম্যা স্নুষাতুল্যত্বাৎ ॥২—৯॥ অকৃতার্থো অকৃতপুত্রত্বাৎ ॥১০—২৩॥ মদয়ন্ত্যা মহিষ্যা ॥২৪—২৬॥

ইতি আদিপর্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৭৫॥

তা'র পর, যে বশিষ্ঠমুনির পুত্রগণকে তুমি বিনাশ করিয়াছ, সেই বশিষ্ঠের সহিত সঙ্গম করিয়াই তোমার স্ত্রী পুত্র জন্মাইবে ॥২০॥

এবং সেই পুত্রই তোমার বংশকর হইবে'। অঙ্গিরার গোত্রসম্ভূতা সেই ব্রাহ্মণী রাজাকে এই অভিসম্পাত করিয়া তাঁহার সমক্ষেই প্রজ্বলিত অগ্নিতে প্রবেশ করিলেন। মহাত্মা বশিষ্ঠ এসমস্ত বিষয়ই ধ্যানে জানিতে পারিয়াছিলেন ॥২১—২২॥

তাহার বহুকাল পরে, জ্ঞান, যোগ, গুরুতর তপস্যা এবং বশিষ্ঠের অনুগ্রহে রাজর্ষি কল্মাষপাদ সেই শক্তির শাপ হইতে মুক্তি লাভ করেন ॥২৩॥

তাহার পর, মহিষীর ঋতুসময়ে রাজা তাঁহার সহিত রমণ করিতে উদ্যত হন, তখন মহিষী বারণ করেন; তথাপি কামমোহিত রাজা সে শাপ স্মরণ করিলেন না ॥২৪॥

এতস্মাৎ কারণাদ্রাজা বশিষ্ঠং সম্যযোজয়ৎ।
স্বদারেষু নরশ্রেষ্ঠ! শাপদোষসমন্বিতঃ ॥২৬॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্বণি চৈত্ররথে
বাশিষ্ঠং সমাপ্তং নাম পঞ্চসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ষট্‌সপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ

অর্জ্জুন উবাচ।
অস্মাকমনুরূপো বৈ যঃ স্যাদ্গন্ধর্ব্ব! বেদবিৎ।
পুরোহিতস্তমাচক্ষ্ব সর্ব্বং হি বিদিতং তব ॥১॥
গন্ধর্ব্ব উবাচ।
যবীয়ান্ দেবলস্যৈষ বনে ভ্রাতা তপস্যতি।
ধৌম্য উৎকোচকে তীর্থে তং বৃণুধ্বং যদীচ্ছথ ॥২॥

ভারতকৌমুদী

এতস্মাদিতি। শাপদোষসমন্বিতো ব্রাহ্মণীশাপগ্রস্ত এব ॥২৬॥
ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-
সমাখ্যায়ামাদিপর্ব্বণি চৈত্ররথে পঞ্চসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

অস্মাকমিতি। অনুরূপঃ শুচিত্বাদিনা যোগ্যঃ। আচক্ষ্ব ব্রূহি ॥১॥
যবীয়ানিতি। যবীয়ান্ কনিষ্ঠঃ। উৎকোচকে তদাখ্যে ॥২॥

তদনন্তর মহিষীর কথা শুনিয়া রাজা চকিত হইলেন এবং সেই ব্রাহ্মণীর শাপ স্মরণ করিয়া অত্যন্ত অনুতাপ করিলেন ॥২৫॥

অর্জ্জুন! এই কারণেই সেই ব্রাহ্মণীর শাপগ্রস্ত রাজা আপন ভার্য্যার সহিত সঙ্গত হইবার জন্য বশিষ্ঠকে নিযুক্ত করিয়াছিলেন ॥২৬॥

অর্জ্জুন বলিলেন—'গন্ধর্ব্বরাজ! যিনি আমাদের উপযুক্ত পুরোহিত হইতে পারেন, তাঁহার বিষয় তুমি বল। কেন না, তোমারও সমস্তই জানা আছে ॥১॥

গন্ধর্ব্ব কহিল—'অর্জ্জুন! দেবলের কনিষ্ঠ ভ্রাতা ধৌম্য উৎকোচকতীর্থে তপোবনে থাকিয়া তপস্যা করিতেছেন; যদি তোমরা ইচ্ছা কর, তবে তাঁহাকেই যাইয়া পৌরোহিত্যে বরণ কর' ॥২॥

* '...অশীত্যধিকঃ...' '...দ্ব্যশীত্যধিকঃ...' '...ত্র্যশীত্যধিকঃ...' '...অষ্টনবত্যধিকঃ...' ইতি পাঠান্তরাণি।

বৈশম্পায়ন উবাচ।

ততোঽর্জ্জুনোঽস্ত্রমাগ্নেয়ং প্রদদৌ তদ্যথাবিধি।
গন্ধর্ব্বায় তদা প্রীতো বচনঞ্চেদমব্রবীৎ ॥৩॥
ত্বয্যেব তাবত্তিষ্ঠন্তু হয়া গন্ধর্ব্বসত্তম!।
কার্য্যকালে গ্রহীষ্যামঃ স্বস্তি তেঽস্ত্বিতি চাব্রবীৎ ॥৪॥
তেঽন্যোন্যমভিসম্পূজ্য গন্ধর্ব্বঃ পাণ্ডবাশ্চ হ।
রম্যাদ্ভাগীরথীতীরাদ্যথাকামং প্রতস্থিরে ॥৫॥
তত উৎকোচকং তীর্থং গত্বা ধৌম্যাশ্রমন্তু তে।
তং বব্রুঃ পাণ্ডবা ধৌম্যং পৌরোহিত্যায় ভারত! ॥৬॥
তান্ ধৌম্যঃ প্রতিজগ্রাহ সর্ববেদবিদাং বরঃ।
বন্যেন ফলমূলেন পৌরোহিত্যেন চৈব হ ॥৭॥
তে সমাশংসিরে লব্ধাং শ্রিয়ং রাজ্যঞ্চ পাণ্ডবাঃ।
ব্রাহ্মণং তং পুরস্কৃত্য পাঞ্চালীঞ্চ স্বয়ংবরে ॥৮॥

ভারতকৌমুদী

তত ইতি। তৎ গন্ধর্ব্বজয়হেতুভূতম্ ॥৩॥
ত্বয়ীতি। হয়াঃ ত্বয়া মহ্যং দাতুমিষ্টা অশ্বাঃ। স্বস্তি মঙ্গলম্ ॥৪॥
ত ইতি। অভিসম্পূজ্য নমস্কারাদিনা সম্মান্য ॥৫॥
তত ইতি। তীর্থং তত্রত্যং ধৌম্যাশ্রমঞ্চ গত্বেত্যর্থঃ ॥৬॥
তানিতি। বন্যেন ফলমূলেনাতিথিতয়া প্রতিজগ্রাহ আদদ্রে; পৌরোহিত্যেন তদঙ্গীকারেণ চ প্রতিজগ্রাহ স্বীচকার আত্মীয়ীচকারেত্যর্থঃ ॥৭॥
ত ইতি। রাজ্যঞ্চ লব্ধম্, পাঞ্চালীঞ্চ লব্ধাম্, সমাশংসিরে আশাবিষয়ীচক্রুঃ ॥৮॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, অর্জ্জুন গন্ধর্ব্বকে যথাবিধানে সেই আগ্নেয় অস্ত্র দান করিলেন এবং সন্তুষ্টচিত্তে এই কথা কহিলেন—॥৩॥

'গন্ধর্ব্বরাজ! সেই ঘোড়াগুলি তোমার কাছেই থা'ক্, আমরা যথাসময়ে সে গুলি লইব। তোমার মঙ্গল হউক' একথাও বলিলেন ॥৪॥

তাহার পর, গন্ধর্ব্ব ও পাণ্ডবগণ পরস্পর সম্মান দেখাইয়া সেই মনোহর গঙ্গাতীর হইতে ইচ্ছানুসারে প্রস্থান করিলেন ॥৫॥

তদনন্তর পাণ্ডবেরা উৎকোচকতীর্থে ধৌম্যের আশ্রমে যাইয়া সেই ধৌম্যকেই পৌরোহিত্যে বরণ করিলেন ॥৬॥

সর্ব্ববেদজ্ঞশ্রেষ্ঠ ধৌম্যও বন্য ফল-মূল দ্বারা তাঁহাদিগকে অতিথিরূপে গ্রহণ করিলেন এবং পৌরোহিত্য স্বীকার করিয়া আত্মীয়তা স্থাপন করিলেন ॥৭॥

পুরোহিতেন তেনাথ গুরুণা সঙ্গতাস্তদা।
নাথবন্তমিবাত্মানং মেনিরে ভরতর্ষভাঃ ॥৯॥
স হি বেদার্থতত্ত্বজ্ঞস্তেষাং গুরুরুদারধীঃ।
তেন ধর্ম্মবিদা পার্থা যাজ্যা ধর্ম্মবিদঃ কৃতাঃ ॥১০॥
বীরাংস্তু স হি তান্ মেনে প্রাপ্তরাজ্যান্ স্বধর্ম্মতঃ।
বুদ্ধি-বীর্য্য-বলোৎসাহৈর্যুক্তান্ দেবানিব দ্বিজঃ ॥১১॥
কৃতস্বস্ত্যয়নাস্তেন ততস্তে মনুজাধিপাঃ।
মেনিরে সহিতা গন্তুং পাঞ্চাল্যাস্তং স্বয়ংবরম্ ॥১২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি চৈত্ররথে ধৌম্যপুরোহিতকরণং নাম ষট্‌সপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

পুরোহিতেনেতি। সঙ্গতাঃ সম্মিলিতাঃ। নাথবন্তম্ অভিভাবকবন্তম্ ॥৯॥

স ইতি। গুরুঃ অভূৎ। পরঞ্চ তেন গুরুণা ধৌম্যেন ॥১০॥

বীরানিতি। বীর্য্যং দৈহিকং সামর্থ্যম্, বলঞ্চ মানসং সামর্থ্যম্ ॥১১॥

কৃতেতি। কৃতং স্বস্ত্যয়নং মঙ্গলসাধকং দেবপূজাদি যৈস্তে। মেনিরে ঈষুঃ ॥১২॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি চৈত্ররথে ষট্‌সপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

অস্মাকমিতি ॥১—৬॥ প্রতিজগ্রাহ অঙ্গীচকার ॥৭॥ পাঞ্চালীঞ্চ লব্ধামাশংসিরে ॥৮—১২॥

ইতি আদিপর্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষট্‌সপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৭৬॥

পাণ্ডবগণ সেই ব্রাহ্মণকে পুরোহিত পাইয়া রাজ্য, রাজলক্ষ্মী এবং স্বয়ংবরে দ্রৌপদীকে লাভ করিয়াছেন বলিয়া আশা করিতে লাগিলেন ॥৮॥

এবং তাঁহারা তখন উপদেষ্টা ধৌম্য পুরোহিতের সহিত মিলিত হইয়া আপনাদিগকে অভিভাবকশালী বলিয়া মনে করিতে থাকিলেন ॥৯॥

বেদজ্ঞ এবং উদারবুদ্ধি ধৌম্য পাণ্ডবদের পুরোহিত হইয়া তাঁহাদিগকে ক্রমশঃ ধর্ম্মজ্ঞ করিয়া তুলিবার চেষ্টা করিতে লাগিলেন ॥১০॥

আর, দেবতার ন্যায় দৈহিক বল, মানসিক বল ও উৎসাহশালী মহাবীর পাণ্ডবগণ ধর্ম্ম অনুসারেই রাজ্য লাভ করিয়াছেন বলিয়া ধৌম্য মনে করিতে থাকিলেন ॥১১॥

তাহার পর, পাণ্ডবগণ স্বস্ত্যয়ন করিয়া ধৌম্য পুরোহিতের সহিতই দ্রৌপদীর স্বয়ংবরে যাইবার ইচ্ছা করিলেন ॥১২॥

* '…একাশীত্যধিকঃ…' '…ত্র্যশীত্যধিকঃ…' '…চতুরশীত্যধিকঃ…' '… একোনত্রিশততমঃ…' ইতি পাঠান্তরাণি।

বৈশম্পায়ন উবাচ।

ততোঽর্জ্জুনোঽস্ত্রমাগ্নেয়ং প্রদদৌ তদ্যথাবিধি।
গন্ধর্ব্বায় তদা প্রীতো বচনঞ্চেদমব্রবীৎ ॥৩॥
ত্বয্যেব তাবত্তিষ্ঠন্তু হয়া গন্ধর্ব্বসত্তম !।
কার্য্যকালে গ্রহীষ্যামঃ স্বস্তি তেঽস্ত্বিতি চাব্রবীৎ ॥৪॥
তেঽন্যোন্যমভিসম্পূজ্য গন্ধর্ব্বঃ পাণ্ডবাশ্চ হ।
রম্যাদ্ভাগীরথীতীরাদ্যথাকামং প্রতস্থিরে ॥৫॥
তত উৎকোচকং তীর্থং গত্বা ধৌম্যাশ্রমন্তু তে।
তং বব্রুঃ পাণ্ডবা ধৌম্যং পৌরোহিত্যায় ভারত ! ॥৬॥
তান্ ধৌম্যঃ প্রতিজগ্রাহ সর্ববেদবিদাং বরঃ।
বন্যেন ফলমূলেন পৌরোহিত্যেন চৈব হ ॥৭॥
তে সমাশংসিরে লব্ধাং শ্রিয়ং রাজ্যঞ্চ পাণ্ডবাঃ।
ব্রাহ্মণং তং পুরস্কৃত্য পাঞ্চালীঞ্চ স্বয়ংবরে ॥৮॥

---

ভারতকৌমুদী

তত ইতি। তৎ গন্ধর্ব্বজয়হেতুভূতম্ ॥৩॥
ত্বয়ীতি। হয়াঃ ত্বয়া মহ্যং দাতুমিষ্টা অশ্বাঃ। স্বস্তি মঙ্গলম্ ॥৪॥
ত ইতি। অভিসম্পূজ্য নমস্কারাদিনা সম্মান্য ॥৫॥
তত ইতি। তীর্থং তত্রত্যং ধৌম্যাশ্রমঞ্চ গত্বেত্যর্থঃ ॥৬॥
তানিতি। বন্যেন ফলমূলেনাতিথিতয়া প্রতিজগ্রাহ আদদ্রে; পৌরোহিত্যেন তদঙ্গীকারেণ চ প্রতিজগ্রাহ স্বীচকার আত্মীয়ীচকারেত্যর্থঃ ॥৭॥
ত ইতি। রাজ্যঞ্চ লব্ধম্, পাঞ্চালীঞ্চ লব্ধাম্, সমাশংসিরে আশাবিষয়ীচক্রুঃ ॥৮॥

---

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, অর্জ্জুন গন্ধর্ব্বকে যথাবিধানে সেই আগ্নেয় অস্ত্র দান করিলেন এবং সন্তুষ্টচিত্তে এই কথা কহিলেন—॥৩॥

'গন্ধর্ব্বরাজ। সেই ঘোড়াগুলি তোমার কাছেই থা'ক্, আমরা যথাসময়ে সে গুলি লইব। তোমার মঙ্গল হউক' একথাও বলিলেন ॥৪॥

তাহার পর, গন্ধর্ব্ব ও পাণ্ডবগণ পরস্পর সম্মান দেখাইয়া সেই মনোহর গঙ্গাতীর হইতে ইচ্ছানুসারে প্রস্থান করিলেন ॥৫॥

তদনন্তর পাণ্ডবেরা উৎকোচকতীর্থে ধৌম্যের আশ্রমে যাইয়া সেই ধৌম্যকেই পৌরোহিত্যে বরণ করিলেন ॥৬॥

সর্ব্ববেদজ্ঞশ্রেষ্ঠ ধৌম্যও বন্য ফল-মূল দ্বারা তাঁহাদিগকে অতিথিরূপে গ্রহণ করিলেন এবং পৌরোহিত্য স্বীকার করিয়া আত্মীয়তা স্থাপন করিলেন ॥৭॥

# সপ্তসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ।

——:০:——

বৈশম্পায়ন উবাচ।

ততস্তে নরশার্দ্দূলা ভ্রাতরঃ পঞ্চ পাণ্ডবাঃ।
প্রযযুর্দ্রৌপদীং দ্রষ্টুং তঞ্চ দেশং মহোৎসবম্ ॥১॥
তে প্রয়াতা নরব্যাঘ্রা সহ মাত্রা পরন্তপাঃ।
ব্রাহ্মণান্ দদৃশুর্মার্গে গচ্ছতঃ সঙ্গতান্ বহূন্ ॥২॥
ত উচুর্ব্রাহ্মণা রাজন্! পাণ্ডবান্ ব্রহ্মচারিণঃ।
ক্ব ভবন্তো গমিষ্যন্তি কুতো বাভ্যাগতা ইহ ॥৩॥

যুধিষ্ঠির উবাচ।

আগতানেকচক্রায়াঃ সোদর্য্যানেকচারিণঃ।
ভবন্তো বৈ বিজানন্তু সহ মাত্রা দ্বিজর্ষভাঃ! ॥৪॥

ব্রাহ্মণা ঊচুঃ।

গচ্ছতাদ্যৈব পাঞ্চালান্ দ্রুপদস্য নিবেশনে।
স্বয়ংবরো মহাংস্তত্র ভবিতা সুমহাধনঃ ॥৫॥

---

ভারতকৌমুদী

তত ইতি। মহান্ উৎসবো যত্র তম্, তং দ্রৌপদীসম্বন্ধিনং দেশঞ্চ দ্রষ্টুম্ ॥১॥
ত ইতি। প্রয়াতাঃ প্রয়াস্ত ইত্যর্থঃ। সঙ্গতান্ সম্মিলিতান্ ॥২॥
ত ইতি। ব্রহ্মচারিণো ব্রহ্মচারিবেশধরান্ ॥৩॥
আগতানিতি। সোদর্য্যান্ ভ্রাতৄনিত্যর্থঃ। একং সহিতং চরন্তীতি তান্ ॥৪॥
গচ্ছতেতি। সুমহান্তি রাশীভূতানি ধনানি ব্যয়োন্মুখানি যত্র সঃ ॥৫॥

---

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর নরশ্রেষ্ঠ পাণ্ডবেরা পাঁচ ভাই দ্রৌপদীকে এবং মহোৎসবসম্পন্ন সেই দেশটীকে দেখিবার জন্য প্রস্থান করিলেন ॥১॥

মনুষ্যশ্রেষ্ঠ মহাবীর পাণ্ডবগণ কুন্তীর সহিত যাইতে থাকিয়া, পথে সম্মিলিত অবস্থায় বহু ব্রাহ্মণকে যাইতে দেখিলেন ॥১॥

মহারাজ! তখন সেই ব্রাহ্মণেরা ব্রহ্মচারি-বেশধারী পাণ্ডবগণকে বলিলেন—'আপনারা কোথায় যাইবেন? কোথা হইতেই বা আসিলেন?' ॥৩॥

যুধিষ্ঠির বলিলেন—'ব্রাহ্মণশ্রেষ্ঠগণ! আপনারা ইহাই জানুন যে, আমরা পাঁচ ভাই মাতার সহিত এক সঙ্গে একচক্রানগরী হইতে আসিয়াছি' ॥৪॥

একসার্থং প্রয়াতাঃ স্ম বয়ং তত্রৈব গামিনঃ।
তত্র হ্যদ্ভুতসঙ্কাশো ভবিতা সুমহোৎসবঃ ॥৬॥
যজ্ঞসেনস্য দুহিতা দ্রুপদস্য মহাত্মনঃ।
বেদীমধ্যাৎ সমুৎপন্না পদ্মপত্রনিভেক্ষণা ॥৭॥
দর্শনীয়াঽনবদ্যাঙ্গী সুকুমারী মনস্বিনী।
ধৃষ্টদ্যুম্নস্য ভগিনী দ্রোণশত্রোঃ প্রতাপিনঃ ॥৮॥ (যুগ্মকম্)
যো জাতঃ কবচী খড়্গী সশরঃ সশরাসনঃ।
সুসমিদ্ধে মহাবাহুঃ পাবকে পাবকোপমঃ ॥৯॥
স্বসা তস্যানবদ্যাঙ্গী দ্রৌপদী তনুমধ্যমা।
নীলোৎপলসমো গন্ধো যস্যাঃ ক্রোশাৎ প্রবাতি বৈ ॥১০॥
যজ্ঞসেনস্য চ সুতাং স্বয়ংবরকৃতক্ষণাম্।
গচ্ছামো বৈ বয়ং দ্রষ্টুং তঞ্চ দিব্যং মহোৎসবম্ ॥১১॥

ভারতকৌমুদী

একেতি। একে একত্র মিলিতাঃ সার্থাঃ সমানপ্রয়োজনা যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা ॥৬॥
যজ্ঞেতি। বেদীমধ্যাৎ যজ্ঞীয়বেদীতঃ। অনবদ্যাঙ্গী অনিন্দ্যসর্ব্বাবয়বা ॥৭-৮॥
ধৃষ্টদ্যুম্নং বিশিনষ্টি য ইতি। সুসমিদ্ধে প্রজ্বলিতে। পাবকে বহ্নৌ ॥৯॥
স্বসেতি। স্বসা একাগ্নিতো জাতত্বাদ্ভগিনী। তনুমধ্যমা কৃশকটীদেশা ॥১০॥
যজ্ঞেতি। স্বয়মাত্মনৈব বরে বরনির্দ্ধারণে কৃতঃ ক্ষণ ঔৎসুক্যং যয়া তাম্ ॥১১॥

---

ব্রাহ্মণেরা বলিলেন—'আপনারা অদ্যই পাঞ্চালদেশে গমন করুন; সেখানে দ্রুপদ রাজার বাড়ীতে বহু ব্যয়ে বিশাল একটি স্বয়ংবরসভা হইবে ॥৫॥

আমরাও একসঙ্গে মিলিয়া সেইখানেই যাইতেছি। কেন না, সেখানে একটী অদ্ভুত মহোৎসব হইবে ॥৬॥

মহাত্মা দ্রুপদ রাজার কন্যা পদ্মনয়না দ্রৌপদী যজ্ঞবেদী হইতে উৎপন্ন হইয়াছিলেন। আর তিনি প্রশস্তহৃদয় এবং দ্রোণশত্রু প্রতাপশালী ধৃষ্টদ্যুম্নের ভগিনী ॥৭—৮॥

যে মহাবীর ধৃষ্টদ্যুম্ন কবচ, তরবারি, ধনু ও বাণ ধারণ করিয়া প্রজ্বলিত যজ্ঞাগ্নি হইতে অগ্নির তুল্য উৎপন্ন হইয়াছিলেন ॥৯॥

অনিন্দ্যসুন্দরী ক্ষীণমধ্যা দ্রৌপদী সেই ধৃষ্টদ্যুম্নেরই ভগিনী, যাঁহার নীলোৎপলতুল্য শরীরের গন্ধ এক ক্রোশ দূর হইতে বহিত হইয়া থাকে ॥১০॥

সেই দ্রুপদকন্যা নিজেই বর নির্ব্বাচনের জন্য উৎসুক হইয়াছেন; তাঁহাকে দেখিবার জন্য এবং সেই মহোৎসব প্রত্যক্ষ করিবার জন্য আমরা যাইতেছি ॥১১॥

কৃতে বিবাহে দ্রুপদো ধনং দদৌ মহারথেভ্যো বহুরূপমুত্তমম্।
শতং রথানাং বরহেমমালিনাং চতুর্যুজাং হেমখলীনশালিনাম্ ॥২৪॥
শতং গজানামপি পদ্মিনাং তথা শতং গিরীণামিব হেমশৃঙ্গিণাম্।
তথৈব দাসীশতমগ্র্যযৌবনং মহার্হবেশাভরণাম্বরস্রজম্ ॥২৫॥

ভারতকৌমুদী

অথ কৃষ্ণায়াঃ পাণ্ডবেষু প্রত্যেকং কীদৃশঃ সম্বন্ধ আসীদিত্যাহ পতীতি। অত্র শ্বশুর-পদং শ্বশুরবন্মাননীয়ত্বাৎ পত্যুর্জ্যেষ্ঠভ্রাতৃপরম্। স চ ভ্রাতৃশ্বশুর ইত্যুচ্যতে দায়ভাগাদিষু তথা দর্শনাৎ। দেবরপদঞ্চ পত্যুঃ কনিষ্ঠভ্রাতৃপরম্। তথা চ জ্যেষ্ঠে যুধিষ্ঠিরে, পাঞ্চাল্যা দ্রৌপদ্যাঃ, পতিশ্বশুরতা পরিণয়াৎ পতিত্বং পতিভূতভীমাদিজ্যেষ্ঠভ্রাতৃত্বাচ্চ ভ্রাতৃশ্বশুরতা, ন পুনর্দেবরত্বং কুতোঽপি, তস্য সর্ব্বজ্যেষ্ঠত্বাৎ। অনুজে কনিষ্ঠে সহদেবে, পতিদেবরতা পরিণয়াৎ পতিত্বম্, পতিভূতভীমাদিকনিষ্ঠভ্রাতৃত্বাচ্চ দেবরত্বম্, ন পুনর্ভ্রাতৃশ্বশুরত্বং কুতোঽপি, তস্য সর্ব্বকনিষ্ঠত্বাৎ। মধ্যমেষু চ ত্রিষু ভীমার্জ্জুননকুলেষু, ত্রিতয়ং ত্রিতয়ম্—পতিত্বং ভ্রাতৃ-শ্বশুরত্বং দেবরত্বঞ্চেতি ত্রয়ং ত্রয়মেবাসীৎ। তথা চ ভীমে পরিণয়াৎ পতিত্বম্, অর্জ্জুনাদ্য-পেক্ষয়া জ্যেষ্ঠত্বাদ্ভ্রাতৃশ্বশুরত্বম্, যুধিষ্ঠিরতঃ কনিষ্ঠভ্রাতৃত্বাচ্চ দেবরত্বমিতি। এবমর্জ্জুন-নকুলয়োরপ্যূহ্যম্ ॥২৩।

কৃত ইতি। মহারথেভ্যঃ পাণ্ডবেভ্যঃ। চতুর্যুজাম্ অশ্বচতুষ্টয়যুক্তানাম্, হেমখলীনৈঃ সুবর্ণকবিকাভিঃ শালন্ত ইতি তেষাম্। "কবিকা তু খলীনোঽস্ত্রী" ইত্যমরঃ ॥২৪॥

শতমিতি। পদ্মিনাং পদ্মাকারশিরোভূষণযুক্তানাম্। হেমশৃঙ্গিণাং স্বর্ণময়শিখরশালি-নাম্ গিরীণাং পর্ব্বতানামিব। অগ্র্যাণি উত্তমানি যৌবনানি যস্য তৎ। দদাবিত্যনুকর্ষঃ। স্রক্শব্দাদৎপ্রত্যয় আর্ষঃ ॥২৫॥

ভারতভাবদীপঃ

তপঃ ॥২—৭॥ পৌষ্যং পুষ্যত্যনেনেতি তং ন তু পুষ্যং তস্যাবৈবাহিকত্বাৎ, পৌষ্পমিতি পাঠে পুষ্পায় হিতং বহুসন্ততিপ্রদমিত্যর্থঃ। হে আত্ম! হে জ্যেষ্ঠ! ॥৮—২৩॥ চতুর্যুজামশ্ব-চতুষ্টয়যুজাম্, হেমময়ং খলীনমশ্বমুখস্থং নিয়ামকং "লগাম" ইতি ভাষয়া প্রসিদ্ধম্, রথপ্রসঙ্গাৎ

যুধিষ্ঠির দ্রৌপদীর পতি ও কেবল ভাসুর হইলেন এবং সহদেব তাঁহার পতি ও কেবল দেবর হইলেন, আর ভীম, অর্জ্জুন ও নকুল ইঁহারা প্রত্যেকেই তাঁহার পতি, ভাসুর ও দেবর হইলেন ॥২৩॥

বিবাহ হইয়া গেলে, দ্রুপদ রাজা পাণ্ডবগণকে নানাবিধ উৎকৃষ্ট ধন এবং এক শত রথ যৌতুক দিলেন; তাহার প্রত্যেক রথে সোণার ঝালর ও সোণার লাগামযুক্ত চারিটী করিয়া অশ্ব ছিল ॥২৪॥

স্বর্ণময়-শৃঙ্গযুক্ত এক শত পর্ব্বতের ন্যায় স্বর্ণভূষিত এক শত হস্তী এবং

(২৪)···হেমখলীনমালিনাম্।

পৃথক্ পৃথগ্ দিব্যদৃশাং পুনর্দদৌ তদা ধনং সৌমকিরগ্নিসাক্ষিকম্।
তথৈব বস্ত্রাণি বিভূষণানি প্রভাবযুক্তানি মহানুভাবঃ ॥২৬॥
কৃতে বিবাহে তু ততস্তু পাণ্ডবাঃ প্রভূতরত্নামুপলভ্য তাং শ্রিয়ম্।
বিজহ্রুরিন্দ্রপ্রতিমা মহাবলাঃ পুরে তু পাঞ্চালনৃপস্য তস্য হ ॥২৭॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি বৈবাহিকে দ্রৌপদীবিবাহে একনবত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—০—

ভারতকৌমুদী

পৃথগিতি। দিব্যদৃশাং সুন্দরনয়নানাং দাসীনাং শতমিত্যনুকর্ষঃ। সৌমকিদ্রু'পদঃ ॥২৬॥

কৃত ইতি। প্রভূতানি প্রচুরাণি রত্নালঙ্কারা যস্যাস্তাম্, শ্রিয়ং স্বর্গশ্রিয়োঽবতারভূতাং দ্রৌপদীম্। ইন্দ্রপ্রতিমা ইন্দ্রতুল্যাঃ ॥২৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাদিপর্ব্বণি বৈবাহিকে একনবত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—*—

ভারতভাবদীপঃ

বা খলীনং যুগং তেন মালিনাম্ মুক্তামযৈর্ঃ ॥২৪॥ পদ্মানি গজোত্তমলক্ষণানি তদ্বতাং পদ্মিনাম্, শ্রীমতাং বা। যদ্বা হেমশৃঙ্গিণামিতি দৃষ্টান্তানুগুণ্যাৎ পদ্মাকারং গজপল্যাণমষ্টকোণমষ্টস্তম্ভং শিখরকলশাদিযুক্তং তদ্বতাম্ ॥২৬--২৭॥

ইতি শ্রীমহাভারতে আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একনবত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৯১॥

—ঃ০ঃ—

মহামূল্য বেশ, আভরণ, বস্ত্র ও মাল্যযুক্ত পূর্ণযুবতি এক শত দাসী দান করিলেন ॥২৫॥

আর, মহাত্মা দ্রুপদ রাজা অগ্নিকে সাক্ষী করিয়া পাণ্ডবগণের প্রত্যেককেই পৃথক্ পৃথক্ ভাবে সুনয়না অনেক দাসী, প্রচুর ধন, মহামূল্য বস্ত্র ও অলঙ্কার দান করিলেন। ২৬।

বিবাহ হইয়া গেলে, ইন্দ্রতুল্য বলবান্ পাণ্ডবগণ প্রচুর রত্নালঙ্কারে অলঙ্কৃতা স্বর্গলক্ষ্মীরূপা সেই দ্রৌপদীকে লইয়া দ্রুপদের পুরে বিহার করিতে লাগিলেন ॥২৭॥

—ঃ০ঃ—

* '...ষণ্ণবত্যধিকঃ...', '...অষ্টনবত্যধিকঃ...', '...দ্বিশততমঃ...', '...পঞ্চদশাধিকদ্বিশততমঃ...' ইতি পাঠভেদাঃ।

# অষ্টসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:•:—

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তাঃ প্রয়াতাস্তে পাণ্ডবা জনমেজয়! ।
রাজ্ঞা দক্ষিণপাঞ্চালান্ দ্রুপদেনাভিরক্ষিতান্ ॥১॥
ততস্তে তু মহাত্মানং শুদ্ধাত্মানমকল্মষম্।
দদৃশুঃ পাণ্ডবা বীরা মুনিং দ্বৈপায়নং তদা ॥২॥
তস্মৈ যথাবৎ সৎকারং কৃত্বা তেন চ সৎকৃতাঃ।
কথান্তে চাভ্যনুজ্ঞাতাঃ প্রযযুর্দ্রুপদক্ষয়ম্ ॥৩॥
পশ্যন্তো রমণীয়ানি বনানি চ সরাংসি চ।
তত্র তত্র বসন্তশ্চ শনৈর্জগ্মুর্মহারথাঃ ॥৪॥
স্বাধ্যায়বন্তঃ শুচয়ো মধুরাঃ প্রিয়বাদিনঃ।
আনুপূর্ব্ব্যেণ সম্প্রাপ্তাঃ পাঞ্চালান্ পাণ্ডুনন্দনাঃ ॥৫॥

ভারতকৌমুদী

এবমিতি। ব্রাহ্মণৈরেবমুক্তাঃ। প্রয়াতাঃ প্রস্থিতাঃ ॥১॥
তত ইতি। শুদ্ধাত্মানং পবিত্রচিত্তম্, অকল্মষং তপসা নির্দ্ধূতপাপম্ ॥২॥
তস্মা ইতি। সৎকারং নমস্কারম্। সৎকৃতা আদৃতাঃ। দ্রুপদস্য ক্ষয়ং ভবনম্ ॥৩॥
পশ্যন্ত ইতি। তত্র তত্র বনেষু সরঃসু চ। মহারথাঃ পাণ্ডবাঃ ॥৪॥
স্বেতি। স্বাধ্যায়বন্তঃ কৃতবেদপাঠাঃ। মধুরা মনোহরাকৃতয়ঃ। আনুপূর্ব্ব্যেণ ক্রমেণ ॥৫॥

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! ব্রাহ্মণেরা এইরূপ বলিলে, পাণ্ডবগণ দ্রুপদরক্ষিত দক্ষিণ পাঞ্চালদেশের দিকে প্রস্থান করিলেন ॥১॥

তাহার পর, তাঁহারা পবিত্রচিত্ত ও নিষ্পাপ মহাত্মা বেদব্যাসকে দেখিতে পাইলেন ॥২॥

তখন পাণ্ডবেরা বেদব্যাসকে নমস্কার করিলে, তিনিও তাঁহাদের আদর করিলেন। তৎপরে দুই চারিটী কথার পর বেদব্যাসের অনুমতিক্রমে পাণ্ডবেরা দ্রুপদনগরের দিকে প্রস্থান করিলেন ॥৩॥

তাঁহারা পথে মনোহর বন ও সরোবর দেখিতে থাকিয়া এবং সেই সেই স্থানে কিছু কাল কিছু কাল অবস্থান করিয়া ধীরে ধীরে যাইতে লাগিলেন ॥৪॥

বেদপাঠী, পবিত্রচিত্ত, মনোহরাকৃতি এবং প্রিয়বাদী পাণ্ডবগণ ক্রমে পাঞ্চালদেশে যাইয়া উপস্থিত হইলেন ॥৫॥

তে তু দৃষ্ট্বা পুরং তচ্চ স্কন্ধাবারঞ্চ পাণ্ডবাঃ।
কুম্ভকারস্য শালায়াং নিবাসং চক্রিরে তদা ॥৬॥
তত্র ভৈক্ষ্যং সমাজহ্রুর্ব্রাহ্মীং বৃত্তিমাশ্রিতাঃ।
তান্ সম্প্রাপ্তাংস্তথা বীরান্ জজ্ঞিরে ন নরাঃ ক্বচিৎ ॥৭॥
যজ্ঞসেনস্য কামস্তু পাণ্ডবায় কিরীটিনে।
কৃষ্ণাং দদ্যামিতি সদা ন চৈতদ্বিবৃণোতি সঃ ॥৮॥
সোঽন্বেষমাণঃ কৌন্তেয়ং পাঞ্চাল্যো জনমেজয়!।
দৃঢ়ং ধনুরনানম্যং কারয়ামাস ভারত! ॥৯॥
যন্ত্রং বৈহায়সঞ্চাপি কারয়ামাস কৃত্রিমম্।
তেন যন্ত্রেণ সমিতং রাজা লক্ষ্যং চকার সঃ ॥১০॥

---

### ভারতকৌমুদী

ত ইতি। স্কন্ধং সৈন্যব্যূহম্ আবৃণোতীতি স্কন্ধাবারঃ সেনানিবাসস্তম্ ॥৬॥

তত্রেতি। ব্রাহ্মীং বৃত্তিমাশ্রিতাঃ, আপদি সর্ব্বেষামেব বৃত্ত্যন্তরবিধানাৎ ॥৭॥

যজ্ঞেতি। কিরীটিনে অর্জ্জুনায়। কৃষ্ণাং দ্রৌপদীম্। বিবৃণোতি লোকায় প্রকাশয়তি স্ম ॥৮॥

স ইতি। স দ্রুপদঃ, কৌন্তেয়ং দ্রোণেনাত্মপরাজয়কালে পরীক্ষিতশক্তিকমর্জ্জুনম্। আনম্যম্ অন্যৈরানময়িতুমশক্যম্। অর্জ্জুনসদৃশপুরুষস্য গৃহদাহেন দাহঃ খল্বসম্ভব এব। তেন চাসৌ কুত্রাপি প্রচ্ছন্নস্তিষ্ঠেৎ, ইমং স্বয়ংবরবৃত্তান্তং শ্রুত্বা চাগচ্ছেৎ স এব চেদং ধনুরানময়েৎ লক্ষ্যঞ্চ বিধ্যেৎ। এবঞ্চার্জ্জুনায় কৃষ্ণাদানং সিধ্যতীতি বিভাব্য দ্রুপদেনেদং কৃতমিতি বোধ্যম্ ॥৯॥

### ভারতভাবদীপঃ

এবমিতি ॥১—৫॥ স্কন্ধাবারং রাজগৃহপ্রাকারং লোকসমূহস্থানং বা। "স্কন্ধঃ স্যাদ্-পতাবংসে সাম্পরায়সমূহয়োঃ" ইতি মেদিনী ॥৬॥ ন জজ্ঞিরে ন জ্ঞাতবন্তঃ ॥৭—৮॥ অনানম্যং নময়িতুমশক্যম্ ॥৯॥ বৈহায়সমন্তরিক্ষগতম্। যন্ত্রং তীরবেগবত্তয়া ভ্রমণেন লক্ষ্যমার্গ-

---

প্রথমে তাঁহারা রাজধানী এবং সেনানিবাস সকল দেখিয়া কোন কুম্ভকারের বাড়ী যাইয়া বাস করিতে লাগিলেন ॥৬॥

সেখানে তাঁহারা ব্রাহ্মণের বৃত্তি অবলম্বন করিয়া ভিক্ষা করিয়া খাইতে লাগিলেন; সুতরাং তত্রত্য লোকেরা কখনও তাঁহাদিগকে চিনিতে পারিল না ॥৭॥

দ্রুপদ রাজার সর্ব্বদাই এইরূপ ইচ্ছা ছিল যে, 'পাণ্ডুনন্দন অর্জ্জুনের হস্তে দ্রৌপদীকে দান করিব; কিন্তু তিনি এ ইচ্ছা ব্যক্ত করেন নাই ॥৮॥

সেই নিমিত্তই তিনি অর্জ্জুনকে অনুসন্ধান করিয়া বাহির করিবার জন্য এমন একখানি ধনু নির্ম্মাণ করাইলেন, যাহা অন্যে নোয়াইতে পারিবে না ॥৯॥

দ্রুপদ উবাচ।

ইদং সজ্যং ধনুঃ কৃত্বা সজ্জৈরেভিশ্চ সায়কৈঃ।
অতীত্য লক্ষ্যং যো বেদ্ধা স লব্ধা মৎসুতামিতি ॥১১॥

বৈশম্পায়ন উবাচ।

ইতি স দ্রুপদো রাজা স্বয়ংবরমঘোষয়ৎ।
তচ্ছ্রুত্বা পার্থিবাঃ সর্বে সমীয়ুস্তত্র ভারত ! ॥১২॥
ঋষয়শ্চ মহাত্মানঃ স্বয়ংবরদিদৃক্ষবঃ।
দুর্য্যোধনপুরোগাশ্চ সকর্ণাঃ কুরবো নৃপ ! ॥১৩॥ (যুগ্মকম্)
ব্রাহ্মণাশ্চ মহাভাগা দেশেভ্যঃ সমুপাগমন্।
ততোঽর্চ্চিতা রাজগণা দ্রুপদেন মহাত্মনা ॥১৪॥

---

ভারতকৌমুদী

যন্ত্রমিতি। বিহায়সি আকাশে স্থিতমিতি বৈহায়সম্। সমিতং সংলগ্নম্ ॥১০॥

ইদমিতি। সজ্যম্ আরোপিতগুণকম্। অতীত্য অধঃস্থিতং যন্ত্রমতিক্রম্য ॥১১॥

ইতীতি। স্বয়ংবরে কন্যার্থিভিঃ কর্ত্তব্যম্। কর্ণেন সহেতি সকর্ণাঃ ॥১২—১৩॥

ব্রাহ্মণা ইতি। অর্চ্চিতা অন্নপানাদ্যৈঃ সৎকৃতাঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

সঙ্কোচকমন্তরাবন্ধম্। সমিতং যন্ত্রচ্ছিদ্রদ্বারোপলক্ষিতম্, লক্ষ্যমপি বৈহায়সমিত্যর্থঃ। অস্ত্রশিক্ষায়ামেকেনার্জ্জুনেনৈব চললক্ষ্যপাতনং কৃতম্, অতঃ স এব চলযন্ত্রদ্বারা লক্ষ্যং ভেৎস্যতি নান্য ইতি তদন্বেষণায়ায়ং যত্নো দ্রুপদেন কৃতঃ। যদ্যপি কর্ণস্যাপ্যেতৎ সুকরং তথাপি হীনকুলত্বাৎ স সুপরিহর ইতি ভাবঃ ॥১০॥ সজ্যং ধনুঃ কৃত্বা ইদং যন্ত্রমতীত্য লক্ষ্যং যো বেদ্ধা বেদ্ধুং সমর্থঃ ॥১১—১৪॥ উপোপবিষ্টাঃ পাদপূরণার্থা উপেত্যস্যাবৃত্তিঃ, "প্রসমুপোদঃ

---

আর, তিনি আকাশে একটি কৃত্রিম যন্ত্র নির্ম্মাণ করাইলেন এবং তাহার উপরিভাগে তৎসংলগ্নভাবে একটি লক্ষ্যও তৈয়ারী করাইলেন ॥১০॥

তাহার পর দ্রুপদ বলিলেন—'যিনি এই ধনুতে গুণারোপণ করিয়া এই বাণ কয়টী দ্বারা যন্ত্র অতিক্রমপূর্ব্বক এই লক্ষ্য বেধ করিতে পারিবেন, তিনিই আমার কন্যা লাভ করিবেন' ॥১১॥

বৈশম্পায়ন বলিলেন—দ্রুপদ রাজা এই ভাবে স্বয়ংবরে কন্যাপ্রার্থীদের কর্ত্তব্য ঘোষণা করিলেন; তাহা শুনিয়া অন্যান্য রাজারা, কর্ণের সহিত দুর্য্যোধনপ্রভৃতি কুরুবংশীয়েরা এবং স্বয়ংবরদর্শনার্থী ঋষিরা সেখানে আসিলেন ॥১২—১৩॥

নানাদেশ হইতে ব্রাহ্মণেরাও দেখিতে আসিলেন। তাহার পর দ্রুপদ রাজা অন্নপানাদি দ্বারা আগন্তুক রাজাদের সংবর্দ্ধনা করিলেন ॥১৪॥

উপোপবিষ্টা মঞ্চেষু দ্রষ্টুকামাঃ স্বয়ংবরম্।
ততঃ পৌরজনাঃ সর্বে সাগরোদ্ধূতনিস্বনাঃ ॥১৫॥
শিশুমারশিরঃ প্রাপ্য ন্যবসংস্তে চ পার্থিবাঃ।
প্রাগুত্তরেণ নগরাদ্ভূমিভাগে সমে শুভে ॥১৬॥
সমাজবাটঃ শুশুভে ভবনৈঃ সর্বতো বৃতঃ।
প্রাকারপরিখোপেতো দ্বারতোরণমণ্ডিতঃ ॥১৭॥
বিতানেন বিচিত্রেণ সর্ব্বতঃ সমলঙ্কৃতঃ।
তূর্য্যৌঘশতসঙ্কীর্ণঃ পরার্দ্ধ্যাগুরুধূপিতঃ ॥১৮॥
চন্দনোদকসিক্তশ্চ মাল্যদামোপশোভিতঃ।
কৈলাসশিখরপ্রখ্যৈর্নভস্তলবিলেখিভিঃ ॥১৯॥

ভারতকৌমুদী

উপেতি। উপোপবিষ্টাঃ সমীপে সমীপে স্থিতাঃ। "উপ স্যাদধিকার্থে চ হীনার্থাসন্নয়োরপি" ইতি মেদিনী। সাগরেণেব উদ্ধূত উত্তোলিতো নিস্বনঃ কোলাহলো যৈস্তে ॥১৫॥

শিশ্বিতি। শিশুমারো নক্ষত্রসমূহাত্মকো নারায়ণস্তস্য শির ঐশানী দিক্ তাং প্রাপ্য। "শিশুমারস্য যঃ প্রোক্তঃ স ধ্রুবো যত্র তিষ্ঠতি" ইত্যাদিনা বিষ্ণুপুরাণে দ্বিতীয়াংশে দ্বাদশাধ্যায়ে "কেচিদেতজ্জ্যোতিরনীকং শিশুমারসংস্থানেন ভগবতো বাসুদেবস্য যোগধারণয়ানুবর্ণয়ন্তি" ইত্যাদিনা শ্রীমদ্ভাগবতে পঞ্চমস্কন্ধে ত্রয়োবিংশতিতমাধ্যায়ে চ শিশুমারো বর্ণিতঃ। অতএবাহ নগরাৎ প্রাগুত্তরেণ পূর্ব্বোত্তরকোণে ॥১৬॥

সভাস্থানং ষড়্ভিঃ কুলকেন বর্ণয়তি সমাজেতি। সমাজস্য আগন্তুকলোকসমূহস্য বাটো বাসস্থানম্। "বাটো মার্গে বৃতিস্থানে স্যাৎ কুনীবাস্তুনোঃ স্ত্রিয়াম্" ইতি মেদিনী। পরার্দ্ধ্যোৎকৃষ্টৈরগুরুভির্ধূপিতঃ সন্তাপ্য সুরভীকৃতঃ। কৈলাসস্য গিরেঃ শিখরপ্রখ্যৈঃ শৃঙ্গতুল্যৈঃ

ভারতভাবদীপঃ

পাদপূরণে" ইতি ॥১৫॥ শিশুমারো জলজন্তুঃ, তদকারস্তারাসমূহাত্মকো বিষ্ণুঃ, তস্য শিরঃ-

তদনন্তর, পুরবাসী লোকেরা স্বয়ংবর দেখিবার ইচ্ছায় সমুদ্রের ন্যায় কোলাহল করিতে থাকিয়া মঞ্চের উপরে নিকটে নিকটে উপবেশন করিলন ॥১৫॥

রাজধানীর পূর্ব্বোত্তরকোণে সমতল ও সুন্দর স্থানে রাজারা নক্ষত্রসমূহাত্মক নারায়ণের মস্তকের দিকে উপবেশন করিলেন ॥১৬॥

মধ্যে বিশাল সভামণ্ডপ, তাহার সকল দিকে অট্টালিকা, তাহার বাহিরে প্রাচীন পরিখা এবং দ্বারে দ্বারে তোরণ ছিল; উপরে বিচিত্র চন্দ্রাতপ দ্বারা আবরণ করা হইয়াছিল; কোন স্থানে বহুতর ভেরী ছিল; উৎকৃষ্ট অগুরুর সৌরভ বাহির হইতেছিল; সকল স্থানই চন্দনের জলে সিক্ত ছিল এবং পুষ্প-

(১৬)…ন্যবিশংস্তে চ…।

সর্ব্বতঃ সংবৃতঃ শুভ্রৈঃ প্রাসাদৈঃ সুকৃতোচ্ছ্রয়ৈঃ।
সুবর্ণজালসংবীতৈর্মণিকুট্টিমভূষিতৈঃ ॥২০॥
সুখারোহণসোপানৈর্মহাসনপরিচ্ছদৈঃ।
স্রগ্দামসমবচ্ছন্নৈরগুরূত্তমবাসিতৈঃ ॥২১॥
হংসাচ্ছবর্ণৈর্ব্বহুভিরাযোজনসুগন্ধিভিঃ।
অসংবাধশতদ্বারৈঃ শয়নাসনশোভিতৈঃ।
বহুধাতুপিনদ্ধাঙ্গৈর্হিমবচ্ছিখরৈরিব ॥২২॥ (কুলকম্)
তত্র নানাপ্রকারেষু বিমানেষু স্বলঙ্কৃতাঃ।
স্পর্দ্ধমানাস্তদান্যোন্যং নিষেদুঃ সর্ব্বপার্থিবাঃ ॥২৩॥

ভারতকৌমুদী

শুভ্রত্বাৎ। সুষ্ঠু কৃত উচ্ছ্রয় ঔন্নত্যং যেষাং তৈঃ। সুবর্ণজালেন সংবীতৈর্বেষ্টিতৈঃ। কুট্টিমানি বদ্ধভূময়ঃ। অগুরুভিরুত্তমং যথা স্যাত্তথা বাসিতৈঃ। হংসবৎ অচ্ছবর্ণৈঃ শুভ্রবর্ণৈঃ। অসংবাধানি বিশালত্বাদসঙ্কীর্ণানি শতদ্বারাণি যেষাং তৈঃ। বহুভির্ধাতুভিঃ পিনদ্ধানি বদ্ধানি অঙ্গানি যেষাং তৈঃ। দ্বাবিংশপদ্যং ষট্পদম্ ॥১৭—২২॥

তত্রেতি। বিমানেষু সপ্ততলভবনেষু। নিষেদুরুপবিষ্টাঃ ॥২৩॥

ভারতভাবদীপঃ

প্রদেশে ঐশান্যাং দিশি, অতএব সা অপরাজিতা দিক্, তাং দিশং প্রাপ্য স্থবিশন্, তামেব দিশমাহ—প্রাগিতি। প্রাগুত্তরেণ প্রাগুদীচ্যোরন্তরালে নগরাৎ সমীপে। "এবমন্তরস্যাদূরে পঞ্চম্যা" ইত্যেনবন্তমিদম্ ॥১৬—২২॥ বিমানেষু সপ্তভূমিগৃহেষু, "বিমানো ব্যোমযানে

মাল্যদ্বারা অলঙ্কৃত করা হইয়াছিল। কৈলাসপর্ব্বতের শৃঙ্গতুল্য উচ্চ ও শুভ্রবর্ণ বহুতর প্রাসাদ নির্ম্মিত হইয়াছিল; সেগুলির ভিতরে মণি দ্বারা বহুতর বেদী নির্ম্মাণ করিয়া সেগুলিকে আবার সোণার ঝালরযুক্ত বস্ত্রে আবৃত করা হইয়াছিল; সুখে আরোহণ করা যায় এইরূপ সোপান ছিল; সে গুলিকেও মালা দ্বারা আবৃত করিয়া অগুরু দ্বারা সুবাসিত করা হইয়াছিল; সেই প্রাসাদসমূহের ভিত্তি সকল হংসের ন্যায় শুভ্রবর্ণ ছিল, তাহার সৌরভ বহুদূরে যাইতেছিল; নানাবিধ ধাতু দ্বারা চিত্রিত থাকায় সে প্রাসাদগুলি হিমালয়ের শৃঙ্গের ন্যায় শোভা পাইতেছিল; আর তাহার ভিতরে মহামূল্য আসন, শয্যা ও পরিচ্ছদ ছিল ॥১৭—২২॥

সেইখানে নানাবিধ সপ্ততল অট্টালিকাতে রাজারা অলঙ্কৃত হইয়া পরস্পর স্পর্দ্ধা করিতে থাকিয়া অবস্থান করিতে লাগিলেন ॥২৩॥

(২২) হংসাংসবর্ণৈঃ...।

তত্রোপবিষ্টান্ দদৃশুর্মহাসত্ত্বপরাক্রমান্।
রাজসিংহান্ মহাভাগান্ কৃষ্ণাগুরুবিভূষিতান্ ॥২৪॥
মহাপ্রসাদান্ ব্রহ্মণ্যান্ স্বরাষ্ট্রপরিরক্ষিণঃ।
প্রিয়ান্ সর্বস্য লোকস্য স্বকৃতৈঃ কর্ম্মভিঃ শুভৈঃ ॥২৫॥ (যুগ্মকম্)
মঞ্চেষু চ পরার্দ্ধ্যেষু পৌরজানপদা জনাঃ।
কৃষ্ণাদর্শনসিদ্ধ্যর্থং সর্বতঃ সমুপাবিশন্ ॥২৬॥
ব্রাহ্মণৈস্তে চ সহিতাঃ পাণ্ডবাঃ সমুপাবিশন্।
ঋদ্ধিং পাঞ্চালরাজস্য পশ্যন্তস্তামনুত্তমাম্ ॥২৭॥
ততঃ সমাজো ববৃধে স রাজন্! দিবসান্ বহূন্।
রত্নপ্রদানবহুলঃ শোভিতো নটনর্ত্তকৈঃ ॥২৮॥
বর্ত্তমানে সমাজে তু রমণীয়েঽহ্নি ষোড়শে।
আপ্লুতাঙ্গী সুবসনা সর্বাভরণভূষিতা ॥২৯॥

---

ভারতকৌমুদী

তত্রেতি। মহান্তৌ সত্ত্বপরাক্রমৌ অধ্যবসায়বিক্রমৌ যেষাং তান্, রাজসিংহান্ রাজশ্রেষ্ঠান্, মহাপ্রসাদান্ প্রজাস্বতীবপ্রসন্নান্, ব্রহ্মণ্যান্ ব্রাহ্মণহিতান্ ॥২৪—২৫॥

মঞ্চেষিতি। পরার্দ্ধ্যেষু উৎকৃষ্টেষু। কৃষ্ণায়া দ্রৌপদ্যা দর্শনস্য সিদ্ধ্যর্থং লাভার্থম্ ॥২৬॥

ব্রাহ্মণৈরিতি। ঋদ্ধিং সম্পদম্। অনুত্তমাং সর্ব্বোৎকৃষ্টাম্ ॥২৭॥

তত ইতি। সমাজো লোকসংঘঃ। রত্নপ্রদানি বহুলানি যত্র সঃ ॥২৮॥

---

উপস্থিত লোকেরা দেখিতে লাগিল যে, অসাধারণ অধ্যবসায়ী, পরাক্রমশালী, প্রজাবর্গের প্রতি বিশেষ প্রসন্ন, ব্রাহ্মণহিতৈষী, স্ব স্ব রাজ্যরক্ষক এবং আপন আপন লোকহিতকর কার্য্য দ্বারা সমস্ত লোকের প্রিয় রাজারা অগুরুপ্রভৃতি গন্ধদ্রব্যে অলঙ্কৃত হইয়া সেই সকল স্থানে উপবেশন করিয়া রহিয়াছেন ॥২৪—২৫॥

নগরবাসী ও দেশবাসী লোকেরা দ্রৌপদীকে দেখিবার জন্য সকল দিকে উৎকৃষ্ট উৎকৃষ্ট মঞ্চের উপরে উপবেশন করিল ॥২৬॥

আর পাণ্ডবেরা দ্রুপদ রাজার সেই অসাধারণ সম্পদ দেখতে থাকিয়া ব্রাহ্মণদের সঙ্গেই উপবেশন করিলেন ॥২৭॥

মহারাজ! তাহার পর, অনেক দিন ধরিয়া সেই লোকসমাজ বৃদ্ধি পাইল, প্রচুর ধন-রত্ন দান চলিতে লাগিল এবং নট ও নর্ত্তকগণ অভিনয় ও নৃত্য করিতে থাকিল ॥২৮॥

এইরূপ সমাজ সন্নিবিষ্ট হইলে, ষোল দিনের দিন দ্রৌপদী স্নান ও সুন্দর

মালাঞ্চ সমুপাদায় কাঞ্চনীং সমলঙ্কৃতাম্।
অবতীর্ণা ততো রঙ্গং দ্রৌপদী ভরতর্ষভ! ॥৩০॥ (যুগ্মকম্)
পুরোহিতঃ সোমকানাং মন্ত্রবিদ্ ব্রাহ্মণঃ শুচিঃ।
পরিস্তীর্য্য জুহাবাগ্নিমাজ্যেন বিধিবত্তদা ॥৩১॥
স তর্পয়িত্বা জ্বলনং ব্রাহ্মণান্ স্বস্তি বাচ্য চ।
বারয়ামাস সর্বাণি বাদিত্রাণি সমন্ততঃ ॥৩২॥
নিঃশব্দে তু কৃতে তস্মিন্ ধৃষ্টদ্যুম্নো বিশাংপতে!।
কৃষ্ণামাদায় বিধিবন্মেঘদুন্দুভিনিস্বনঃ ॥৩৩॥
রঙ্গমধ্যে গতস্তত্র মেঘগম্ভীরয়া গিরা।
বাক্যমুচ্চৈর্জগাদেদং শ্লক্ষ্ণমর্থবদুত্তমম্ ॥৩৪॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

বর্ত্তমান ইতি। আপ্লুতাঙ্গী গন্ধচন্দনাদিভিঃ সিক্তাবয়বা। কাঞ্চনীং সৌবর্ণীম্, সমলঙ্কৃতাং হীরকাদিভিঃ শোভিতাম্ ॥২৯—৩০॥

পুরোহিত ইতি। সোমকানাং দ্রুপদবংশীয়ানাম্। পরিস্তীর্য্য প্রণীয় ॥৩১॥

স ইতি। জ্বলনমগ্নিম্। বারয়ামাস, অন্যথা ধৃষ্টদ্যুম্নোক্তির্ন শ্রূয়েতেতি ভাবঃ ॥৩২॥

নিঃশব্দ ইতি। তস্মিন্ সমাজে। কৃষ্ণাং দ্রৌপদীম্। মেঘদুন্দুভ্যোরিব নিস্বনঃ স্বরো যস্য সঃ। শ্লক্ষ্ণং কোমলম্, অর্থবৎ সঙ্গতার্থকম ॥৩৩—৩৪॥

ভারতভাবদীপঃ

চ সপ্তভূমিগৃহেঽপি চ" ইতি মেদিনী ॥২৩—৩০॥ পরিস্তীর্য্য দর্ভৈঃ পরিতঃ স্তীর্ত্বা ॥৩১—৩৪॥

---

বস্ত্র পরিধান করিয়া সমস্ত অলঙ্কারে অলঙ্কৃত হইয়া এবং মণিখচিত সুবর্ণমালা ধারণ করিয়া সেই রঙ্গস্থানে উপস্থিত হইলেন ॥২৯—৩০॥

তখন মন্ত্রজ্ঞ ও পবিত্র সোমকবংশীয়দিগের পুরোহিত অগ্নি স্থাপন করিয়া তাহাতে ঘৃত দ্বারা যথাবিধানে হোম করিলেন ॥৩১॥

তিনি হোম করিয়া এবং ব্রাহ্মণগণ দ্বারা স্বস্তিবাচন পাঠ করাইয়া, সকল দিকের সকল বাদ্য নিবারণ করিলেন ॥৩২॥

মহারাজ! সেই রঙ্গস্থানটীকে নীরব করা হইলে, মেঘ ও দুন্দুভির ন্যায় গম্ভীর-কণ্ঠধ্বনিসম্পন্ন ধৃষ্টদ্যুম্ন যথানিয়মে দ্রৌপদীকে লইয়া, সেই রঙ্গমধ্যে যাইয়া, মেঘের ন্যায় গম্ভীরভাবে উচ্চ স্বরে কোমল, সঙ্গত এবং মনোহর এই কথা কয়টি বলিলেন ॥৩৩—৩৪॥

---

(৩২) সন্তর্পয়িত্বা জ্বলনম্...।

ইদং ধনুর্লক্ষ্যমিমে চ বাণাঃ শৃণ্বন্তু মে ভূপতয়ঃ সমেতাঃ।
ছিদ্রেণ যন্ত্রস্য সমর্পয়ধ্বং লক্ষ্যং শিতৈর্ব্যোমচরৈর্দশার্দ্ধৈঃ ॥৩৫॥
এতন্মহৎ কর্ম্ম করোতি যো বৈ কুলেন রূপেণ বলেন যুক্তঃ।
তস্যাদ্য ভার্য্যা ভগিনী মমেয়ং কৃষ্ণা ভবিত্রী ন মৃষা ব্রবীমি ॥৩৬॥
তানেবমুক্ত্বা দ্রুপদস্য পুত্রঃ পশ্চাদিদং তাং ভগিনীমুবাচ।
নাম্না চ গোত্রেণ চ কর্ম্মণা চ সঙ্কীর্ত্তয়ন্ ভূমিপতীন্ সমেতান্ ॥৩৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্বণি স্বয়ংবরে ধৃষ্টদ্যুম্নবাক্যে অষ্টসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥*

—— ০ ——

## ভারতকৌমুদী

ইদমিতি। সমর্পয়ধ্বং বিধ্যত। ব্যোমচরৈর্ব্বাণৈঃ, দশার্দ্ধৈঃ পঞ্চভিঃ ॥৩৫॥
এতদিতি। করোতি কর্ত্তুং শক্নোতি। কুলেনেতি সূতপুত্রকর্ণাদিব্যবচ্ছেদার্থম্ ॥৩৬॥
তানিতি। সঙ্কীর্ত্তয়ন্ পরিচয়ার্থং বর্ণয়ন্। সমেতান্ সমাগতান্ ॥৩৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাদিপর্ব্বণি স্বয়ংবরে অষ্টসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

——:•:——

## ভারতভাবদীপঃ

ইদং ধনুঃ, ইদঞ্চ লক্ষ্যম্, ইমে চ বাণাঃ, চলযন্ত্রচ্ছিদ্রদ্বারা যুগপৎ পঞ্চ বাণান্ লক্ষ্যে যঃ সমর্পয়তি তস্যাদ্য ভার্য্যা ভগিনী মমেয়মিতি দ্বয়োঃ সম্বন্ধঃ। ব্যোমচরৈঃ বাণৈঃ ॥৩৫—৩৬॥ তান্ নৃপান্ প্রতি ॥৩৭॥

ইতি শ্রীমহাভারতে আদিপর্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৭৮॥

——০:০:০——

'সমবেত রাজগণ আমার কথা শ্রবণ করুন—এই ধনু, এই বাণ এবং ঐ লক্ষ্য; আপনারা এই সুধার পাঁচটী বাণ দ্বারা ঐ যন্ত্রের ছিদ্রের মধ্য দিয়া ঐ লক্ষ্যটাকে বিদ্ধ করুন ॥৩৫॥

উচ্চ বংশ, মনোহর রূপ এবং অসাধারণ বলশালী যে রাজপুত্র এই গুরুতর কার্য্য সম্পন্ন করিতে পারিবেন, আমার ভগিনী এই দ্রৌপদী আজ তাঁহারই ভার্য্যা হইবেন। ইহা আমি মিথ্যা বলিতেছি না'। ৩৬॥

ধৃষ্টদ্যুম্ন রাজগণকে এইরূপ বলিয়া, নাম, গোত্র ও কার্য্য দ্বারা উপস্থিত রাজগণের পরিচয় দিবার জন্য ভগিনী দ্রৌপদীর প্রতি এই কথা বলিলেন ॥৩৭॥

——:০:——

*'...ত্র্যশীত্যধিকঃ', '...পঞ্চাশীত্যধিকঃ...', '...ষড়শীত্যধিকঃ...', '...দ্বিশততমঃ...' ইতি পাঠান্তরাণি।

# ঊনাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ ।

— —ঃ০ঃ— —

ধৃষ্টদ্যুম্ন উবাচ ।

দুর্য্যোধনো দুর্বিষহো দুর্ম্মুখো দুষ্প্রধর্ষণঃ ।
বিবিংশতির্বিকর্ণশ্চ সহো দুঃশাসনস্তথা ॥১॥
যুযুৎসুর্বায়ুবেগশ্চ ভীমবেগরবস্তথা ।
উগ্রায়ুধো বলাকী চ কনকায়ুর্বিরোচনঃ ॥২॥
কুণ্ডজশ্চিত্রসেনশ্চ সুবর্চ্চাঃ কনকধ্বজঃ ।
নন্দকো বাহুশালী চ তুহুণ্ডো বিকটস্তথা ॥৩॥
এতে চান্যে চ বহবো ধার্ত্তরাষ্ট্রা মহাবলাঃ ।
কর্ণেন সহিতা বীরাস্ত্বদর্থং সমুপাগতাঃ ॥৪॥ (কলাপকম্)
অসংখ্যাতা মহাত্মানঃ পার্থিবাঃ ক্ষত্রিয়র্ষভাঃ ।
শকুনিঃ সৌবলশ্চৈব বৃষকোঽথ বৃহদ্বলঃ ॥৫॥
এতে গান্ধাররাজস্য সুতাঃ সর্ব্বে সমাগতাঃ ।
অশ্বত্থামা চ ভোজশ্চ সর্ব্বশস্ত্রভৃতাং বরৌ ॥৬॥

ভারতকৌমুদী

দুর্য্যোধন ইতি । বিকটান্তানি ধৃতরাষ্ট্রপুত্রনামানি ॥১—৪॥

ভারতভাবদীপঃ

দুর্য্যোধন ইত্যাদিঃ স্পষ্টার্থো গ্রন্থঃ ॥১ ২৪॥

ইতি শ্রীমহাভারতে আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে
ঊনাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৭৯॥

ধৃষ্টদ্যুম্ন বলিলেন—'দ্রৌপদি ! দুর্য্যোধন, দুর্বিসহ, দুর্ম্মুখ, দুষ্প্রধর্ষণ বিবিংশতি, বিকর্ণ, সহ, দুঃশাসন, যুযুৎসু, বায়ুবেগ, ভীমবেগ, উগ্রায়ুধ, বলাকী, কনকায়ু, বিরোচন, কুণ্ডজ, চিত্রসেন, সুবর্চ্চা, কনকধ্বজ, নন্দক, বাহুশালী, তুহুণ্ড এবং বিকট—এই সকল ধৃতরাষ্ট্রের পুত্র এবং বলবান্ ধৃতরাষ্ট্রের অন্যান্য পুত্রেরাও কর্ণের সহিত তোমার জন্য আসিয়াছেন ॥১ – ৪॥

উদারচেতা এবং ক্ষত্রিয়শ্রেষ্ঠ অন্যান্য অসংখ্য রাজাও আসিয়াছেন। শকুনি, সৌবল, বৃষক এবং বৃহদ্বল এই চারি জন গান্ধাররাজের পুত্র আসিয়াছেন; তা'র পর, অস্ত্রজ্ঞশ্রেষ্ঠ অশ্বত্থামা ও ভোজরাজ ইঁহারা দুই জনও অলঙ্কৃত

(২)…ভীমবেগধরস্তথা…করকায়ুর্বিরোচনঃ। (৩) কুণ্ডজশ্চিত্রসেনশ্চ, সুকুণ্ডলশ্চিত্রসেনঃ.. ।

সমবেতৌ মহাত্মানৌ ত্বদর্থে সমলঙ্কৃতৌ ।
বৃহন্তো মণিমাংশ্চৈব দণ্ডধারশ্চ পার্থিবঃ ॥৭॥ (বিশেষকম্)
সহদেবজয়ৎসেনৌ মেঘসন্ধিশ্চ মাগধঃ ।
বিরাটঃ সহ পুত্রাভ্যাং শঙ্খেনৈবোত্তরেণ চ ॥৮॥
বার্দ্ধক্ষেমিঃ সুবর্চ্চাশ্চ সেনাবিন্দুশ্চ পার্থিবঃ ।
সুকেতুঃ সহ পুত্রেণ সুনাম্না চ সুবর্চ্চসা ॥৯॥
সুচিত্রঃ সুকুমারশ্চ বৃকঃ সত্যধৃতিস্তথা ।
সূর্য্যধ্বজো রোচমানো নীলশ্চিত্রায়ুধস্তথা ॥১০॥
অংশুমাংশ্চেকিতানশ্চ শ্রেণিমাংশ্চ মহাবলঃ ।
সমুদ্রসেনপুত্রশ্চ চন্দ্রসেনঃ প্রতাপবান্ ॥১১॥
জলসন্ধঃ পিতা পুত্রৌ বিদণ্ডো দণ্ড এব চ ।
পৌণ্ড্রকো বাসুদেবশ্চ ভগদত্তশ্চ বীর্য্যবান্ ॥১২॥

---

ভারতকৌমুদী

অসংখ্যাতা ইতি। ক্ষত্রিয়র্ষভাঃ সমুপাগতা ইতি পূর্ব্বানুকর্ষঃ। ভোজো ভোজরাজঃ। দণ্ডধারশ্চ পার্থিব এতেঽপি সমুপাগতা ইত্যনুবৃত্তিঃ ॥৫—৭॥

সহেতি। মাগধো-মগধরাজঃ। বিরাটশ্চ সমুপাগতঃ ॥৮॥

বার্দ্ধেতি। সুনাম্না সুবর্চ্চসা চ পুত্রেণ সহ সুকেতুরাগতঃ ॥৯॥

সুচিত্র ইতি। তথাপদদ্বয়েন সমবেত ইত্যস্যানুকর্ষঃ ॥১০॥

অংশুমানিতি। অত্রাপি পূর্ব্ববদনুকর্ষঃ ॥১১॥

---

হইয়া তোমার জন্য সমবেত হইয়াছেন। বৃহন্ত, মণিমান্ এবং দণ্ডধার রাজাও আসিয়াছেন ॥৫—৭॥

সহদেব, জয়ৎসেন, মগধরাজ মেঘসন্ধি এবং শঙ্খ ও উত্তরনামক দুই পুত্রের সহিত বিরাট রাজাও আসিয়াছেন ॥৮॥

বার্দ্ধক্ষেমি, সুবর্চ্চা, সেনাবিন্দু এবং সুনামা ও সুবর্চ্চা নামক পুত্রের সহিত সুকেতু রাজা আসিয়াছেন ॥৯।

সুচিত্র, সুকুমার, বৃক, সত্যধৃতি, সূর্য্যধ্বজ, রোচমান, নীল এবং চিত্রায়ুধ রাজা আসিয়া সমবেত হইয়াছেন ॥১০॥

অংশুমান্, চেকিতান, মহাবল শ্রেণিমান্ এবং সমুদ্রসেনের পুত্র প্রতাপশালী চন্দ্রসেন উপস্থিত হইয়াছেন ॥১১॥

বিদণ্ড ও দণ্ডনামক পুত্রের সহিত জলসন্ধ, পৌণ্ড্রক, বাসুদেব এবং বলবান্ ভগদত্ত আসিয়াছেন ॥১২॥

---

(৮)...মেঘসন্ধিশ্চ পার্থিব...।

কলিঙ্গস্তাম্রলিপ্তশ্চ পত্তনাধিপতিস্তথা।
মদ্ররাজস্তথা শল্যঃ সহপুত্রো মহারথঃ ॥১৩॥
রুক্মাঙ্গদেন বীরেণ তথা রুক্মরথেন চ।
কৌরব্যঃ সোমদত্তশ্চ পুত্রাশ্চাস্য মহারথাঃ ॥১৪॥
সমবেতাস্ত্রয়ঃ শূরা ভূরির্ভূরিশ্রবাঃ শলঃ।
সুদক্ষিণশ্চ কাম্বোজো দৃঢ়ধন্বা চ পৌরবঃ ॥১৫॥
বৃহদ্বলঃ সুষেণশ্চ শিবিরৌশীনরস্তথা।
পটচ্চরনিহন্তা চ করূষাধিপতিস্তথা ॥১৬॥
সঙ্কর্ষণো বাসুদেবো রৌক্মিণেয়শ্চ বীর্য্যবান্।
শাম্বশ্চ চারুদেষ্ণশ্চ প্রাদ্যুম্নিঃ সগদস্তথা ॥১৭॥
অক্রূরঃ সাত্যকিশ্চৈব উদ্ধবশ্চ মহামতিঃ।
কৃতবর্ম্মা চ হার্দ্দিক্যঃ পৃথুবিপৃথুরেব চ ॥১৮॥
বিদূরথশ্চ কঙ্কশ্চ শঙ্কুশ্চ সগবেষণঃ।
আশাবহোঽনিরুদ্ধশ্চ সমীকঃ সারিমেজয়ঃ ॥১৯॥
বীরো বাতপতিশ্চৈব ঝিল্লী পিণ্ডারকস্তথা।
উশীনরশ্চ বিক্রান্তো বৃষ্ণয়স্তে প্রকীর্ত্তিতাঃ ॥২০॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

জলেতি। বিদণ্ডো দণ্ড এব চ জলসন্ধস্য পুত্রৌ ॥১২॥
কলিঙ্গ ইতি। পুত্রেণ সহেতি সহপুত্রঃ ॥১৩॥
রুক্মেতি। রুক্মাঙ্গদেন রুক্মরথেন চ সহেতি শেষঃ ॥১৪॥
সমবেতা ইতি। কাম্বোজস্তদ্দেশীয়ঃ ॥১৫॥
বৃহদ্বল ইতি। উশীনরস্যাপত্যমৌশীনরঃ। পটচ্চরনিহন্তা চৌরঘাতকঃ ॥১৬॥
সঙ্কর্ষণ ইতি। রৌক্মিণেয়ঃ প্রদ্যুম্নঃ। গদেন সহেতি সগদঃ। সত্যকস্যাপত্যং সাত্যকিঃ। গবেষণেন সহেতি সগবেষণঃ। বৃষ্ণয়ো বৃষ্ণিবংশীয়াঃ ॥১৭-২০॥

কলিঙ্গের রাজা, তাম্রলিপ্তের রাজা, পত্তনের রাজা এবং পুত্রের সহিত মদ্রদেশের রাজা মহারথ শল্য আসিয়া সমবেত হইয়াছেন ॥১৩॥

রুক্মাঙ্গদ ও রুক্মরথের সহিত কুরুবংশীয় সোমদত্ত এবং তাঁহার মহারথ পুত্রগণ আসিয়াছেন ॥১৪॥

মহাবীর ভূরি, ভূরিশ্রবা এবং শল ইঁহারা তিন জন, আর কাম্বোজদেশীয় সুদক্ষিণ এবং পুরুবংশীয় দৃঢ়ধন্বা আসিয়া সমবেত হইয়াছেন ॥১৫॥

বৃহদ্বল, সুষেণ, উশীনরপুত্র শিবি এবং চোরহন্তা করূষের রাজা আসিয়াছেন ॥১৬॥

ভগীরথো বৃহৎক্ষত্রঃ সৈন্ধবশ্চ জয়দ্রথঃ।
বৃহদ্রথো বাহ্লিকশ্চ শ্রুতায়ুশ্চ মহারথঃ ॥২১॥
উলূকঃ কৈতবো রাজা চিত্রাঙ্গদশুভাঙ্গদৌ।
বৎসরাজশ্চ মতিমান্ কোশলাধিপতিস্তথা।
শিশুপালশ্চ বিক্রান্তো জরাসন্ধস্তথৈব চ ॥২২॥
এতে চান্যে চ বহবো নানাজনপদেশ্বরাঃ।
ত্বদর্থমাগতা ভদ্রে! ক্ষত্রিয়াঃ প্রথিতা ভুবি ॥২৩॥
এতে ভেৎস্যন্তি বিক্রান্তাস্ত্বদর্থে লক্ষ্যমুত্তমম্।
বিধ্যেত য ইদং লক্ষ্যং বরয়েথাঃ শুভেঽদ্য তম্ ॥২৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি স্বয়ংবরে রাজনামকীর্ত্তনে ঊনাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

ভগীরথ ইতি। সৈন্ধবঃ সিন্ধুদেশরাজঃ ॥২১॥
উলূক ইতি। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২২॥
এত ইতি। ত্বদর্থং ত্বদ্বরণার্থম্ ॥২৩॥
এত ইতি। ভেৎস্যন্তি ভেত্তুং প্রবর্ত্তিষ্যন্তে। তত্র যো বিধ্যেত ॥২৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাদিপর্ব্বণি স্বয়ংবরে ঊনাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

বলরাম, কৃষ্ণ, প্রদ্যুম্ন, শাম্ব, চারুদেষ্ণ, প্রদ্যুম্নের পুত্র, গদ, অক্রূর, সাত্যকি, উদ্ধব, কৃতবর্ম্মা, হার্দ্দিক্য, পৃথু, বিপৃথু, বিদূরথ, কঙ্ক, শঙ্খ, গবেষণ, আশাবহ, অনিরুদ্ধ, সমীপ, সারিমেজয়, বাতপতি, ঝিল্লী, পিণ্ডারক এবং উশীনর—এই সকল বৃষ্ণিবংশীয়েরা আসিয়াছেন ॥১৭—২০॥

ভগীরথ, বৃহৎক্ষত্র, সিন্ধুরাজ জয়দ্রথ, বৃহদ্রথ, বাহ্লিক এবং মহারথ শ্রুতায়ু আগমন করিয়াছেন ॥২১॥

উলূক, কৈতব, চিত্রাঙ্গদ, শুভাঙ্গদ, বৎসরাজ, কোশলরাজ, বিক্রমশালী শিশুপাল এবং জরাসন্ধ আসিয়াছেন ॥২২॥

ভদ্রে! ইঁহারা এবং নানাদেশের অধীশ্বর অন্যান্য অনেক রাজা, আর জগৎপ্রসিদ্ধ বহুতর ক্ষত্রিয় তোমার জন্য আগমন করিয়াছেন ॥২৩॥

কল্যাণি! এই বিক্রমশালী রাজারা তোমার জন্য লক্ষ্য ভেদ করিতে

* '...চতুরশীত্যধিকঃ...', '...ষড়শীত্যধিকঃ...', '...সপ্তাশীত্যধিকঃ...', '...একাধিকদ্বিশততমঃ...' ইতি পাঠান্তরাণি।

# অশীত্যধিকশততমোঽধ্যায়ঃ।

——:০:——

বৈশম্পায়ন উবাচ।

তেঽলঙ্কৃতাঃ কুণ্ডলিনো যুবানঃ পরস্পরং স্পর্দ্ধমানা নরেন্দ্রাঃ।
অস্ত্রং বলঞ্চাত্মনি মন্যমানাঃ সর্ব্বে সমুৎপেতুরুদায়ুধাস্তে ॥১॥
রূপেণ বীর্য্যেণ কুলেন চৈব শীলেন বিত্তেন চ যৌবনেন।
সমিদ্ধদর্পা মদবেগভিন্না মত্তা যথা হৈমবতা গজেন্দ্রাঃ ॥২॥
পরস্পরং স্পর্দ্ধয়া প্রেক্ষমাণাঃ সঙ্কল্পজেনাভিপরিপ্লুতাঙ্গাঃ।
কৃষ্ণা মমৈবেত্যভিভাষমাণা নৃপাসনেভ্যঃ সহসোদতিষ্ঠন্ ॥৩॥
তে ক্ষত্রিয়া রঙ্গগতাঃ সমেতা জিগীষমাণা দ্রুপদাত্মজাং তাম্।
চকাশিরে পর্ব্বতরাজকন্যামুমাং যথা দেবগণাঃ সমেতাঃ ॥৪॥

ভারতকৌমুদী

ত ইতি। অলঙ্কৃতা ইত্যনেনোপপত্তাবপি পুনঃ কুণ্ডলিন ইত্যুপাদানং কুণ্ডলয়োঃ প্রাধান্যজ্ঞাপনার্থং গোবৃষন্যায়াৎ। অস্ত্রম্ অস্ত্রপ্রয়োগনৈপুণ্যম্। সমুৎপেতুঃ লক্ষ্যং ভেত্তুম্ ॥১॥
রূপেণেতি। সমিদ্ধদর্পা আবির্ভূতগর্ব্বাঃ। মদবেগেন ভিন্নাঃ প্রকাশিতগর্ব্বাঃ ॥২॥
পরস্পরমিতি। সঙ্কল্পজেন কামেন, অভিপরিপ্লুতাঙ্গা রোমাঞ্চাদিভির্ব্যাপ্তগাত্রাঃ ॥৩॥
ত ইতি। জিগীষমাণা জেতুমিচ্ছন্তো জয়েন লব্ধুমিচ্ছন্ত ইত্যর্থঃ ॥৪॥

প্রবৃত্ত হইবেন; ইঁহাদের মধ্যে যিনি এই লক্ষ্য ভেদ করিতে পারিবেন, তুমি আজ তাঁহাকেই বরণ করিবে' ॥২৪॥

——:০০:——

বৈশম্পায়ন বলিলেন—কুণ্ডলপ্রভৃতি সমস্ত অলঙ্কারে অলঙ্কৃত যুবক রাজগণ অস্ত্রশিক্ষা ও দৈহিক বল নিজেদের আছে ইহা মনে করিয়া পরস্পর স্পর্দ্ধা করিতে থাকিয়া, অস্ত্র উত্তোলনপূর্ব্বক লক্ষ্যভেদের জন্য গাত্রোত্থান করিলেন ॥১॥

কুল, শীল, রূপ, যৌবন, বল ও বিত্ত থাকায় হিমালয়বাসী মদমত্ত শ্রেষ্ঠ হস্তিগণের ন্যায় তাঁহাদের দর্প প্রকাশ পাইতে লাগিল ॥২॥

তাঁহারা পরস্পর স্পর্দ্ধাপূর্ব্বক দ্রৌপদীর প্রতি দৃষ্টিপাত করিয়া, কামার্ত্ত হইয়া 'দ্রৌপদী আমারই হইবেন' এইরূপ বলিতে থাকিয়া, তৎক্ষণাৎ রাজাসন হইতে উঠিলেন ॥৩॥

পূর্ব্বকালে হিমালয়কন্যা উমাকে লাভ করিবার জন্য সমবেত দেবগণ যেমন শোভা পাইয়াছিলেন, সেই দ্রুপদনন্দিনীকে লাভ করিবার জন্য সমবেত সেই রাজগণও রঙ্গস্থানে যাইয়া শোভা পাইতে লাগিলেন ॥৪॥

কন্দর্পবাণাভিনিপীড়িতাঙ্গাঃ কৃষ্ণাগতৈস্তে হৃদয়ৈর্নরেন্দ্রাঃ।
রঙ্গাবতীর্ণা দ্রুপদাত্মজার্থং দ্বেষং প্রচক্রুঃ সুহৃদোঽপি তত্র ॥৫॥
অথাযযুর্দেবগণা বিমানৈ রুদ্রাদিত্যা বসবোঽথাশ্বিনৌ চ।
সাধ্যাশ্চ সর্ব্বে মরুতস্তথৈব যমং পুরস্কৃত্য ধনেশ্বরশ্চ ॥৬॥
দৈত্যাঃ সুপর্ণাশ্চ মহোরগাশ্চ দেবর্ষয়ো গুহ্যকাশ্চারণাশ্চ।
বিশ্বাবসুর্নারদপর্ব্বতৌ চ গন্ধর্ব্বমুখ্যাঃ সহ চাপ্সরোভিঃ ॥৭॥
হলায়ুধস্তত্র জনার্দ্দনশ্চ বৃষ্ণ্যন্ধকাশ্চৈব যথা প্রধানাঃ।
প্রেক্ষাং স্ম চক্রুর্যদুপুঙ্গবাস্তে স্থিতাশ্চ কৃষ্ণস্য মতে মহান্তঃ ॥৮॥
দৃষ্ট্বা তু তান্ মত্তগজেন্দ্ররূপান্ পঞ্চাভিপদ্মানিব বারণেন্দ্রান্।
ভস্মাবৃতাঙ্গানিব হব্যবাহান্ কৃষ্ণঃ প্রদধ্যৌ যদুবীরমুখ্যঃ ॥৯॥

ভারতকৌমুদী

**কন্দর্পেতি।** কৃষ্ণাগতৈর্দ্রৌপদীনিবিষ্টৈর্হৃদয়ৈরুপলক্ষিতাঃ। পরস্পরং দ্বেষং প্রচক্রুঃ ॥৫॥

**অথেতি।** ধনেশ্বরঃ কুবেরশ্চ ॥৬॥

দৈত্যা ইতি। সুপর্ণা গরুড়বংশীয়াঃ। পর্ব্বতো নাম মুনিঃ। আযযুরিতি পূর্ব্বানুকর্ষঃ ॥৭॥

**হলেতি।** প্রধানা দেবা ঋষয়শ্চ যথা, তথা প্রেক্ষাং দর্শনমেব চক্রুঃ ॥৮॥

দৃষ্টেতি। পদ্মম্ অভীত্যভিপদ্মা একং পদ্মং লক্ষ্যীকৃত্য স্থিতাস্তান্ পাণ্ডবানামপ্যেকদ্রৌপদী লক্ষ্যীকরণাদুপমাসিদ্ধিঃ। হব্যবাহান্ অগ্নীন্। তান্ পাণ্ডবান্ প্রদধ্যৌ তেষাং জীবিতত্বযুক্তিং প্রধ্যায় নিরূপয়ামাস ॥৯॥

ভারতভাবদীপঃ

তেঽলঙ্কৃতা ইতি ॥১—২॥ সঙ্কল্পজেন কামেন ॥৩—৮॥ অভিতঃ পদ্মা লক্ষ্মীর্যেষাং তান্

তাঁহাদের চিত্ত দ্রৌপদীর উপরে নিবিষ্ট হইয়াছিল বলিয়া তাঁহারা কামবাণে পীড়িত হইতে থাকিয়া, রঙ্গস্থানে যাইয়া, পরস্পর বন্ধু হইয়াও দ্রৌপদীর জন্য পরস্পরের প্রতি বিদ্বেষ করিতে লাগিলেন ॥৫॥

তদনন্তর একাদশ রুদ্র, দ্বাদশ আদিত্য, অষ্ট বসু, অশ্বিনীকুমারদ্বয়, সমস্ত সাধ্যগণ ও মরুদ্গণ এবং যমকে অগ্রবর্ত্তী করিয়া কুবের বিমানে আরোহণ করিয়া আগমন করিলেন ॥৬॥

দৈত্যগণ, গরুড়বংশীয়গণ, নাগগণ, দেবর্ষিগণ, গুহ্যকগণ, চারণগণ, বিশ্বাবসু, নারদমুনি, পর্ব্বতমুনি এবং অপ্সরাদের সহিত প্রধান গন্ধর্ব্বগণও আসিলেন ॥৭॥

তখন বলরাম, কৃষ্ণ, বৃষ্ণিবংশীয়গণ, অন্ধকবংশীয়গণ এবং প্রধান প্রধান যদুবংশীয়গণ কৃষ্ণের মতানুসারে দেবগণ ও ঋষিগণের মত কেবল দেখিতেই লাগিলেন ॥৮॥

(৯)…পঞ্চাভিপদ্মানিব, পঞ্চাভিমত্তানিব…।

শশংস রামায় যুধিষ্ঠিরং স ভীমং সজিষ্ণুঞ্চ যমৌ চ বীরৌ।
শনৈঃ শনৈস্তান্ প্রসমীক্ষ্য রামো জনার্দ্দনং প্রীতমনা দদর্শ ॥১০॥
অন্যে তু বীরা নৃপপুত্রপৌত্রাঃ কৃষ্ণাগতৈর্নেত্রমনঃস্বভাবৈঃ।
ব্যাযচ্ছমানা দদৃশুর্ন তান্ বৈ সন্দন্টদন্তচ্ছদতাম্রনেত্রাঃ ॥১১॥
তথৈব পার্থাঃ পৃথুবাহবস্তে বীরৌ যমৌ চৈব মহানুভাবৌ।
তাং দ্রৌপদীং প্রেক্ষ্য তদা স্ম সর্বে কন্দর্পবাণাভিহতা বভূবুঃ ॥১২॥
দেবর্ষিগন্ধর্বসমাকুলং তৎ সুপর্ণনাগাসুরসিদ্ধজুষ্টম্।
দিব্যেন গন্ধেন সমাকুলঞ্চ দিব্যৈশ্চ পুষ্পৈরবকীর্য্যমাণম্ ॥১৩॥

---

ভারতকৌমুদী

শশংসেতি। স কৃষ্ণঃ। সজিষ্ণুং সার্জ্জুনম্। প্রীতমনাঃ পাণ্ডবনিরূপণাৎ ॥১০॥
অন্য ইতি। স্বভাবা মোট্টায়িতাদয়ঃ। ব্যাযচ্ছমানা জৃম্ভাং কুর্ব্বন্তঃ। তান্ পাণ্ডবান্ ॥১১॥
তথেতি। পৃথুবাহবো বিশালভুজাঃ। কন্দর্পবাণাভিহতা বভূবুঃ, তেন চ কৃষ্ণাদীন্ ন দদৃশুঃ ॥১২॥

ভারতভাবদীপঃ

সর্ব্বাঙ্গসুন্দরানিত্যর্থঃ। "অতিপদ্মান্" ইতি পাঠেঽপি স এবার্থঃ। অতিমত্তানিত্যপপাঠঃ ॥৯-১০॥ ব্যাযচ্ছমানা ব্যাদদানাঃ, চক্ষুঃ প্রসার্য্য কৃষ্ণামেব দদৃশুঃ, ন পাণ্ডবান্ ॥১১॥ তথৈব পার্থা ইতি। কামাভিভূতত্বাৎ রামকৃষ্ণাদীন্ ন দদৃশুরিতি ভাবঃ ॥১২—১৩॥ বিমানসংবাধং

---

এই সময়ে মত্ত হস্তীর ন্যায় সবল দেহ, ভস্মাবৃত অগ্নির ন্যায় নিগূঢ়মূর্ত্তি এবং একটী পদ্মকে লক্ষ্য করিয়া অবস্থিত পাঁচটী হস্তীর ন্যায় পঞ্চ পাণ্ডবকে দেখিয়াই কৃষ্ণ চিনিতে পারিলেন ॥৯॥

তাহার পর, তিনি বলরামের নিকট যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেবের বিষয় বলিলেন; তখন বলরাম ধীরে ধীরে পাণ্ডবগণকে দেখিয়া আনন্দিত চিত্তে কৃষ্ণের প্রতি দৃষ্টিপাত করিলেন ॥১০॥

কিন্তু দ্রৌপদীর দিকে নয়ন ও মন গিয়াছিল এবং হাব-ভাব চলিতেছিল বলিয়া, অন্যান্য রাজা, রাজপুত্র বা রাজপৌত্রগণ হাই তুলিতে থাকিয়া পাণ্ডবগণকে দেখিতে পাইলেন না, কেবল আরক্তনয়ন হইয়া ওষ্ঠ দংশন করিতে থাকিলেন ॥১১॥

সেইরূপই লম্বিতবাহু যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেব ইঁহারাও দ্রৌপদীকে দেখিয়া তখন সকলেই কামবাণে পীড়িত হইতে লাগিলেন ॥১২॥

এই সময়ে দেবগণ, ঋষিগণ, গন্ধর্ব্বগণ, গরুড়বংশীয়গণ, নাগগণ, অসুরগণ ও সিদ্ধগণ আকাশে আসিয়া উপস্থিত হইলেন; স্বর্গীয় সৌরভ ছুটিতে

মহাস্বনৈর্দুন্দুভিনাদিতৈশ্চ বভূব তৎ সঙ্কুলমন্তরীক্ষম্।
বিমানসংবাধমভূৎ সমন্তাৎ সবেণুবীণাপণবানুনাদম্ ॥১৪॥ (যুগ্মকম্)
ততস্তু তে রাজগণাঃ ক্রমেণ কৃষ্ণানিমিত্তং কৃতবিক্রমাশ্চ।
সকর্ণ-দুর্য্যোধন-শাল্ব-শল্যা দ্রৌণায়নি-ক্রাথ-সুনীথ-বক্রাঃ ॥১৫॥
কলিঙ্গ-বঙ্গাধিপ-পাণ্ড্য-পৌণ্ড্রা বিদেহরাজো যবনাধিপশ্চ।
অন্যে চ নানা-নৃপ-পুত্র-পৌত্রা রাষ্ট্রাধিপাঃ পঙ্কজপত্রনেত্রাঃ ॥১৬॥
কিরীট-হারাঙ্গদ-চক্রবালৈর্বিভূষিতাঙ্গাঃ পৃথুবাহবস্তে।
অনুক্রমং বিক্রমসত্ত্বযুক্তা বলেন দর্পেণ চ নর্দ্দমানাঃ ॥১৭॥
তৎ কার্ম্মুকং সংহননোপপন্নং সজ্যং ন শেকুর্মনসাপি কর্ত্তুম্।
তে বিক্রমন্তঃ স্ফুরিতাধরৌষ্ঠা বিক্ষিপ্যমাণা ধনুষা নরেন্দ্রাঃ ॥১৮॥ (কলাপকম্)

### ভারতকৌমুদী

দেবেতি। সুপর্ণৈর্গরুড়বংশীয়ৈঃ নাগৈঃ অসুরৈঃ সিদ্ধৈর্দেবযোনিবিশেষৈশ্চ জুষ্টং সেবিতম্। সঙ্কুলং ব্যাপ্তম্। বিমানৈঃ সংবাধং নিরবকাশম্ ॥১৩—১৪॥

তত ইতি। অত্র কর্ণাদীনামুপাদানং তেষাং নর্দ্দনজ্ঞাপনার্থং ন পুনর্ধনুষঃ সজ্যত্বকরণাসামর্থ্যবোধনার্থম্, পরত্র কর্ণস্য সজ্যত্বকরণদর্শনাৎ। পঙ্কজপত্রাণি পদ্মদলানীব নেত্রাণি যেষাং তে। চক্রবালানি কটকানি। পৃথুবাহবো দীর্ঘভুজাঃ। নর্দ্দমানা গর্জ্জন্তঃ। সংহননেন বিশালাকারেণ উপপন্নং যুক্তম্। তথাপি বিক্রমন্তো জ্যারোপণেন বিক্রমং প্রকাশয়ন্তঃ। ধনুষা তদ্ধনুষ্কোট্যা বিক্ষিপ্যমাণা অভবন্নিতি শেষঃ ॥১৫—১৬॥

### ভারতভাবদীপঃ

বিমানসঙ্কীর্ণম্ ॥১৪—১৭॥ সংহননোপপন্নম অত্যন্তং কাঠিন্যেন যুক্তম্, স্ফুরণা নাময়িতুমসামর্থ্যাৎ করান্নিঃসরৎকোটিতয়া, অতএব বিক্ষিপ্যমাণাঃ দণ্ডেন বীটা ইব, ধনুষা ধনুষ্কোট্যা।

থাকিল; স্বর্গীয় পুষ্পবৃষ্টি হইতে লাগিল; বিশাল দুন্দুভিধ্বনি হইতে থাকিয়া আকাশ ব্যাপ্ত করিল; বেণু, বীণা ও পণবের বাদ্য হইতে লাগিল এবং বিমানে আকাশ ব্যাপ্ত হইয়া গেল ॥১৩—১৪॥

তাহার পর, কর্ণ, দুর্য্যোধন, শাল্ব, শল্য, দ্রৌণায়ণি, ক্রাথ, সুনীথ এবং বক্র—ইঁহারা দ্রৌপদীকে লাভ করিবার জন্য ক্রমশঃ বিক্রম প্রকাশ করিতে প্রবৃত্ত হইলেন; আর কলিঙ্গ, বঙ্গ, পাণ্ড্য ও পৌণ্ড্রদেশের রাজা, বিদেহের রাজা, যবনদেশের রাজা এবং কিরীট, হার, কেয়ূর ও বলয়প্রভৃতি নানাবিধ অলঙ্কারে অলঙ্কৃত, পদ্মনয়ন, দীর্ঘবাহু, বিক্রম ও অধ্যবসায়শালী অন্যান্য রাজারা, রাজপুত্রেরা এবং রাজপৌত্রেরা ক্রমশঃ বল ও দর্পবশতঃ গর্জন করিতে লাগিলেন বটে; কিন্তু সেই বিশালাকৃতি ধনুতে গুণারোপণ করা মনেও করিতে

(১৭)...বলেন বীর্য্যেণ চ নর্দ্দমানাঃ।

বিচেষ্টমানা ধরণীতলস্থা যথাবলং শৈক্ষ্যগুণক্রমাশ্চ।
গতৌজসঃ স্রস্তকিরীটহারা বিনিশ্বসন্তঃ শময়াম্বভূবুঃ ॥১৯॥
হাহাকৃতং তদ্ধনুষা দৃঢ়েন বিস্রস্তহারাঙ্গদচক্রবালম্।
কৃষ্ণানিমিত্তং বিনিবৃত্তকামঃ রাজ্ঞাং তদা মণ্ডলমার্ত্তমাসীৎ ॥২০॥
সর্বান্ নৃপাংস্তান্ প্রসমীক্ষ্য কর্ণো ধনুর্দ্ধরাণাং প্রবরো জগাম।
উদ্ধৃত্য তূর্ণং ধনুরুদ্যতং তৎ সজ্যঞ্চকারাশু যুযোজ বাণান্ ॥২১॥
দৃষ্ট্বা সূতং মেনিরে পাণ্ডুপুত্রা ভিত্ত্বা নীতং লক্ষ্যবরং ধরায়াম্।
ধনুর্দ্ধরা রাগকৃতপ্রতিজ্ঞমত্যগ্নিসোমার্কমথার্কপুত্রম্ ॥২২॥

**ভারতকৌমুদী**

বিচেষ্টমানা ইতি। শৈক্ষ্যঃ শিক্ষয়া লব্ধো গুণক্রমো গুণারোপণে পৌর্ব্বাপর্য্যব্যাপারো যেষাং তে, যথাবলং বিচেষ্টমানা গুণারোপণায় চেষ্টাং কুর্ব্বন্তঃ, ধনুষ্কোটীতাড়নেন ধরণীতলস্থাঃ সন্তঃ। শময়াম্বভূবুঃ দ্রৌপদ্যাশাং নিবর্ত্তয়ামাসুঃ ॥১৯॥

হাহেতি। কৃতমিতি কর্ত্তরি ক্তঃ। তদ্ধনুষা তদ্ধনুষ্কোটীতাড়নেন। মণ্ডলং সমূহঃ ॥২০॥

সর্ব্বানিতি। তান্ তথাবিধান্। উদ্যতং জ্যারোপণায় উদ্যমবিষয়ীকৃতম্ ॥২১॥

দৃষ্ট্বেতি। সূতং কর্ণম্। লক্ষ্যবরং ভিত্ত্বা, ধরায়াং মধ্যে, অনেন সূতেনৈব, লক্ষ্যবরং প্রধানোদ্দেশ্যং দ্রৌপদীরূপং স্ত্রীরত্নম্, নীতং মেনিরে। অথ অপরে ধনুর্দ্ধরাস্তু, অর্কপুত্রং কর্ণম্, রাগেণ দ্রৌপদ্যামনুরাগেণ কৃতা প্রতিজ্ঞা লক্ষ্যভেদে কর্ত্তব্যতানির্দ্ধারণং যেন তম্, অতএব অগ্নিসোমার্কানতিক্রান্ত ইত্যগ্নিসোমার্কস্তম্, মেনিরে ॥২২॥

পারিলেন না; তথাপি তাঁহারা স্পন্দিত ওষ্ঠে বিক্রম প্রকাশ করিতে যাইয়া (অর্থাৎ গুণারোপণ করিতে প্রবৃত্ত হইয়া) সেই ধনুরই আঘাতে বিক্ষিপ্ত হইয়া পড়িলেন ॥১৫—১৮॥

গুণ আরোপণ করিবার নিয়মাভিজ্ঞ সেই রাজারা শক্তি অনুসারে বিশেষ চেষ্টা করিয়াও ভূতলে পতিত হওয়ায় তাঁহাদের তেজ নষ্ট হইয়া গেল এবং কিরীট ও হারপ্রভৃতি অলঙ্কার ছড়াইয়া পড়িল; এই অবস্থায় তাঁহারা নিশ্বাস ত্যাগ করিতে থাকিয়া দ্রৌপদী লাভের আশা ত্যাগ করিলেন ॥১৯॥

সেই ধনুর আঘাতে সেই রাজাদের হার, কেয়ূর ও বলয়প্রভৃতি অলঙ্কার ছড়াইয়া পড়িলে, অন্যান্য রাজারা হাহাকার করিয়া উঠিলেন এবং তাঁহারাও দ্রৌপদীর আশা ত্যাগ করিয়া দুঃখিত হইলেন ॥২০॥

তখন ধনুর্দ্ধরপ্রধান কর্ণ প্রায় সকল রাজারই সেই অবস্থা দেখিয়া ধনুর নিকট গেলেন এবং সত্বর সেই ধনু উত্তোলন করিয়া তাহাতে গুণারোপণ ও বাণ সংযোগ করিলেন ॥২১॥

পাণ্ডবগণ কর্ণকে দেখিয়া মনে করিলেন যে, পৃথিবীর মধ্যে এই কর্ণই লক্ষ্য

